সুবীরস্য তু পুত্রোঽভূৎ সর্ব্বসংগ্রামদুর্জ্জয়ঃ।
সুদুর্জ্জয় ইতি খ্যাত সর্ব্বশাস্ত্রভৃতাং বরঃ ॥১১॥
দুর্জ্জয়স্যেন্দ্রবপুষঃ পুত্রোঽগ্নিসদৃশদ্যুতিঃ।
দুর্য্যোধনো নাম মহান্ রাজা রাজর্ষিসত্তমঃ ॥১২॥
তস্যেন্দ্রসমবীর্য্যস্য সংগ্রামেষ্বনিবর্ত্তিনঃ।
বিষয়ে বাসবস্তস্য সম্যগেব প্রবর্ষতি ॥১৩॥
রত্নৈর্ধনৈশ্চ পশুভিঃ শস্যৈশ্চাপি পৃথগ্বিধৈঃ।
নগরং বিষয়শ্চাস্য প্রতিপূর্ণস্তদাভবৎ ॥১৪॥
ন তস্য বিষয়ে চাভূৎ কৃপণো নাপি দুর্গতঃ।
ব্যাধিতো বা কৃশো বাপি তস্মিন্নাভূন্নরঃ ক্বচিৎ ॥১৫॥
সুদক্ষিণো মধুরবাগনসূয়ুর্জিতেন্দ্রিয়ঃ।
ধর্ম্মাত্মা চানৃশংসশ্চ বিক্রান্তোঽথাবিকত্থনঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

পুত্র ইতি। নাম প্রসিদ্ধঃ, নামতো নাম্না। কোষবান্ ধনাগারবান্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১০॥
সুবীরস্যেতি। সর্ব্বেষ্বেব সংগ্রামেষু দুর্জ্জয় ইতি সঃ ॥১১॥
দুর্জ্জয়স্যেতি। ইন্দ্রস্যেব বপুঃ সকলং শরীরং যস্য তস্য ॥ ১২॥
তস্যেতি। বিষয়ে রাজ্যে, বাসব ইন্দ্রঃ ॥১৩॥
রত্নৈরিতি। পৃথগ্বিধৈর্নানাপ্রকারৈঃ। বিষয়ে রাজ্যে ॥১৪॥
নেতি। কৃপণোব্যয়কুণ্ঠঃ দুর্গতো দীনঃ ॥১৫॥

---

সেই দ্যুতিমানের পুত্র ছিলেন সুবীর; তিনি পরম ধার্ম্মিক সর্ব্বলোকবিখ্যাত এবং দ্বিতীয় দেবরাজের ন্যায় ধনবান্ হইয়াছিলেন ॥১০॥

সুবীরের দুর্জ্জয়নামে একটী পুত্র হইয়াছিল; সেই পুত্র কালক্রমে সকল অস্ত্রধারীর মধ্যে শ্রেষ্ঠ এবং সকল যুদ্ধেই দুর্জ্জয় হইয়াছিলেন ॥১১॥

ইন্দ্রের ন্যায় সবলদেহ দুর্জ্জয়ের একটী পুত্র উৎপন্ন হইয়াছিল; তাঁহার নাম ছিল দুর্য্যোধন; তিনি অগ্নির ন্যায় তেজস্বী, রাজর্ষিশ্রেষ্ঠ ও মহারাজ হইয়াছিলেন ॥১২॥

ইন্দ্রের ন্যায় বলবান্ ও যুদ্ধে অপলায়ী সেই দুর্যোধনের রাজ্যে ইন্দ্র যথানিয়মে বর্ষণ করিতেন ॥১৩॥

তৎকালে দুর্য্যোধনের নগর ও রাজ্য নানাবিধ ধন, রত্ন, পশু ও শস্যে পরিপূর্ণ থাকিত ॥১৪॥

তাঁহার রাজ্যে কখনকোন মানুষ কৃপণ, দরিদ্র, রোগী কিংবা কৃশ ছিল না ॥১৫॥

যজ্বা চ দান্তো মেধাবী ব্রহ্মণ্যঃ সত্যসঙ্গরঃ।
ন চাবমন্তা দাতা চ বেদবেদাঙ্গপারগঃ ॥১৭॥ (যুগ্মকম্)
তং নর্ম্মদা দেবনদী পুণ্যা শীতজলা শিবা।
চকমে পুরুষব্যাঘ্রং স্বেন ভাবেন ভারত! ॥১৮॥
তস্যাং জজ্ঞে তদা নদ্যাং কন্যা রাজীবলোচনা।
নাম্না সুদর্শনা রাজন্! রূপেণ চ সুদর্শনা ॥১৯॥
তাদৃগ্রূপা ন নারীষু ভূতপূর্ব্বা যুধিষ্ঠির!।
দুর্য্যোধনসুতা যাদৃগভবদ্বরবর্ণিনী ॥২০॥
তামগ্নিশ্চকমে সাক্ষাদ্রাজকন্যাং সুদর্শনাম্।
ভূত্বা চ ব্রাহ্মণো রাজন্! বরয়ামাস তং নৃপম্ ॥২১॥

ভারতকৌমুদী

ক্ষিতি। সুদক্ষিণঃ অতীবোদারঃ। অবিকত্থনঃ অনাত্মশ্লাঘাকারী। যজ্বা যাগকর্ত্তা, দান্তঃ ইন্দ্রিয়দমনশীলঃ, ব্রহ্মণ্যঃ বেদহিতকরঃ, সত্যসঙ্গরঃ সত্যপ্রতিজ্ঞঃ; ন চাবমন্তা কস্যাপি নাবজ্ঞাকারী তদীয়রাজ্যে নর আসীদিতি শেষঃ ॥১৬—১৭॥

তমিতি। শিবা মঙ্গলকারী। চকমে রমণায়াভিললাষ, ভাবেন অনুরাগেন ॥১৮॥

তস্যামিতি। রাজীবলোচনা পদ্মনয়না ॥১৯॥

তাদৃগিতি। বরবর্ণিনী উত্তমা ॥২০॥

তামিতি। বরয়ামাস প্রার্থয়ামাস ॥২১॥

আর সেই দেশের সকল মানুষই অত্যন্ত উদার, মধুরভাষী, অসূয়াশূন্য, জিতেন্দ্রিয়, ধার্ম্মিক, দয়ালু, বিক্রমী, অনাত্মশ্লাঘাকারী, যাগকর্ত্তা, বহিরিন্দ্রিয়জয়ী, মেধাবী, বেদহিতৈষী, সত্যপ্রতিজ্ঞ, লোকের গৌরবকারী, দাতা এবং বেদবেদাঙ্গ-পারদর্শী ছিল ॥১৬—১৭॥

ভরতনন্দন! পবিত্রা, শীতলজলা ও শুভকারিণী দেবনদী নর্ম্মদা নিজের অনুরাগেই সেই পুরুষশ্রেষ্ঠ দুর্য্যোধনকে একদা কামনা করিয়াছিল ॥১৮॥

রাজা! তখন সেই নর্ম্মদার গর্ভে দুর্য্যোধনের একটী পদ্মনয়না কন্যা জন্মিয়াছিল; সেই কন্যাটী নামেও ছিল সুদর্শনা রূপেও ছিল সুদর্শনা ॥১৯॥

যুধিষ্ঠির! সেই দুর্য্যোধনকন্যা যেরূপ উত্তমাঙ্গনা হইয়াছিল; নারীজাতির মধ্যে সেরূপ উত্তমাঙ্গনা আর পূর্ব্বে হয় নাই ॥২০॥

(২১) ইতঃ পরং বহব এব শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে অধিকা দৃশ্যন্তে। নাদিৎসত মুত্যাং তৈষ্ণো—পি।

দরিদ্রশ্চাসবর্ণশ্চ মমায়মিতি পার্থিবঃ
ন দিৎসতি সুতাং তস্মৈ তাং বিপ্রায় সুদর্শনাম্ ॥২২॥
ততোঽস্য বিততে যজ্ঞে নষ্টোঽভূদ্ধব্যবাহনঃ।
ততঃ সুদুঃখিতো রাজা বাক্যমাহ দ্বিজাংস্তদা ॥২৩॥
দুষ্কৃতং মম কিং নু স্যাদ্ভবতাং বা দ্বিজর্ষভাঃ।
যেন নাশং জগামাগ্নিঃ কৃতং কুপুরুষেষ্বিব ॥২৪॥
ন হ্যল্পং দুষ্কৃতং নোঽস্তি যেনাগ্নির্নাশমাগতঃ।
ভবতাং চাথবা মহ্যং তত্ত্বেনৈতদ্ বিমৃশ্যতাম্ ॥২৫॥
তত্র রাজ্ঞো বচঃ শ্রুত্বা বিপ্রাস্তে ভরতর্ষভ!।
নিয়তা বাগ্যতাশ্চৈব পাবকং শরণং যযুঃ ॥২৬॥

ভারতকৌমুদী

দরিদ্র ইতি। অয়ং বিপ্রঃ মম অসবর্ণ ইতি ন দিৎসতি দাতুং নেচ্ছতি স্ম ॥২২॥
তত ইতি। বিততে আরব্ধে, নষ্টো নির্ব্বাণত্বেনাদৃশ্যঃ ॥২৩॥
দুষ্কৃতমিতি। কৃতমুপকৃতম্ ॥২৪॥
নহীতি। নঃ অস্মাকম্। মহ্যং মম। বিমৃশ্যতাং অনুসন্ধীয়তাম ॥২৫॥
তত্রেতি। নিয়তাঃ সংযতাঃ। শরণং যযুঃ দধ্যুঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

য়েন ॥৩—১৪॥ দুর্গতো দরিদ্রঃ ॥১৫—২০॥ চকমে কাময়ামাস ॥২১॥ অসবর্ণোঽক্ষত্রিয়ঃ, ন

বাজা। অগ্নিদেব সেই রাজকন্যা সুদর্শনাকে কামনা করিলেন এবং তিনি ব্রাহ্মণ হইয়া, রাজার নিকট প্রার্থনা জানাইলেন ॥২১॥

এই ব্রাহ্মণ দরিদ্র এবং আমার অসবর্ণ ইহা মনে করিয়া রাজা, সেই ব্রাহ্মণের হস্তে কন্যা সুদর্শনাকে দান করিবার ইচ্ছা করিলেন না ॥২২॥

তদনন্তর রাজার যজ্ঞ আরম্ভ করিলে, অগ্নি অদৃশ্য হইয়া গেলেন। তাহাতে রাজা অত্যন্ত দুঃখিত হইয়া, ব্রাহ্মণগণকে এই কথা বলিলেন—॥২৩॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! আমার বা আপনাদের কি ত্রুটি হইল; যাহাতে দুর্জ্জনের উপকার করার ন্যায় অগ্নি বিনষ্ট হইলেন ॥২৪॥

আমার ত অল্পও ত্রুটি হয় নাই যে, অগ্নি নির্ব্বাণ হইলেন। সে যাহা হউক, আপনারা যথাযথভাবে আপনাদের বা আমার ত্রুটির বিষয় অনুসন্ধান করুন ॥২৫॥

ভরতশ্রেষ্ঠ! তখন রাজার বাক্য শুনিয়া সেই ব্রাহ্মণেরা, সংযত ও মৌনী হইয়া অগ্নির শরণাপন্ন হইলেন ॥২৬॥

তান্ দর্শয়ামাস তদা ভগবান্ হব্যবাহনঃ।
স্বরূপং দীপ্তিমৎ কৃত্বা শরদর্কসমদ্যুতি ॥২৭॥
ততো মহাত্মা তানাহ দহনো ব্রাহ্মণর্ষভান্।
বরয়াম্যাত্মনোঽর্থায় দুর্য্যোধনসুতামিতি ॥২৮॥
ততস্তে কল্যমুত্থায় তস্মৈ রাজ্ঞে ন্যবেদয়ন্।
ব্রাহ্মণা বিস্মিতাঃ সর্ব্বে যদুক্তং চিত্রভানুনা ॥২৯॥
ততঃ স রাজা তচ্ছ্রুত্বা বচনং ব্রহ্মবাদিনাম্।
অবাপ্য পরমং হর্ষং তথেতি প্রাহ বুদ্ধিমান্ ॥৩০॥
অযাচত চ তং শুল্কং ভগবন্তং বিভাবসুম্।
নিত্যং সান্নিধ্যমিহ তে চিত্রভানো! ভবেদিতি ॥৩১॥

ভারতকৌমুদী

তানিতি। শরদর্কস্য সমা তুল্যা দ্যুতির্যস্য তৎ।২৭॥
তত ইতি। দহনো বহ্নিঃ। অর্থায় প্রয়োজনায়।২৮॥
তত ইতি। কল্যং প্রাতঃ। চিত্রভানুনা অগ্নিনা ॥২৯॥
তত ইতি। ব্রহ্মবাদিনাং ব্রাহ্মণানাম্। তথা অগ্নয়ে কন্যাং দাস্যামি ॥৩০॥
অযাচতেতি। শুল্কং প্রতিদানম্। ইহ মাহিষ্মতীপুর্য্যাম্ ॥৩১॥

ভারতভাবদীপঃ

দিৎসতি ন দাতুমিচ্ছতি ॥২২॥ বিততে ত্রেতাগ্নিসাধ্যে, নাদৃষ্টাদর্শনং গতঃ ॥২৩—২৮॥ কল্যং

তখন ভগবান্ অগ্নি নিজের রূপটীকে শরৎকালের সূর্য্যের ন্যায় তেজস্বী ও উজ্জ্বল করিয়া, তাহা ব্রাহ্মণগণকে স্বপ্নে দেখাইলেন ॥২৭॥

তাহার পর মহাত্মা অগ্নি সেই ব্রাহ্মণশ্রেষ্ঠগণকে বলিলেন, আমি নিজের জন্যই রাজা দুর্য্যোধনের কন্যাটীকে প্রার্থনা করি ॥২৮॥

তদনন্তর সেই ব্রাহ্মণেরা সকলে বিস্মিত হইয়া, প্রভাত কালে গাত্রোত্থান করিয়া যাইয়া, অগ্নি যাহা বলিয়াছিলেন তাহা রাজাকে জানাইলেন ॥২৯॥

তাহার পর সেই বুদ্ধিমান্ রাজা, ব্রাহ্মণগণের সেই কথা শুনিয়া অত্যন্ত আনন্দ লাভ করিয়া বলিলেন—তাহাই হইবে ॥৩০॥

অগ্নিদেব! আমার এই মাহিষ্মতীপুরীতে সর্ব্বদা আপনার সন্নিধান হইবে; এইরূপ প্রতিদান সেই ভগবান্ অগ্নিদেবের নিকট রাজা প্রার্থনা করিলেন ॥৩১॥

(২৭) স্বং রূপম্—পি, শরদর্কসমদ্যুতিঃ—পি বঙ্গ।

তস্মাহ ভগবানগ্নিরেবমস্ত্বিতি পার্থিবম্ ।
ততঃ সান্নিধ্যমদ্যাপি মাহিষ্মত্যাং বিভাবসোঃ ।
দৃষ্টং হি সহদেবেন দিশং বিজয়তা তদা ॥৩২॥
ততস্তাং সমলঙ্কৃত্য কন্যামাহতবাসসম্ ।
দদৌ দুর্য্যোধনো রাজা পাবকায় মহাত্মনে ॥৩৩॥
প্রতিজগ্রাহ চাগ্নিস্তু রাজকন্যাং সুদর্শনাম্ ।
বিধিনা বেদদৃষ্টেন বসোর্ধারামিবাধ্বরে ॥৩৪॥
তস্যা রূপেন শীলেন কুলেন বপুষা শ্রিয়া ।
অভবৎ প্রীতিমানগ্নির্গর্ভে চাস্যা মনো দধে ॥৩৫॥
তস্যাং সমভবৎ পুত্রো নাম্নাগ্নেয়ঃ সুদর্শনঃ ।
সুদর্শনস্তু রূপেণ পূর্ণেন্দুসদৃশোপমঃ ।
শিশুরেবাধ্যগাৎ সর্ব্বং পরং ব্রহ্ম সনাতনম্ ॥৩৬॥

---

### ভারতকৌমুদী

তমিতি। বিভাবসোরগ্নেঃ। তদা রাজসূয়কালে। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩২॥

তত ইতি। আহতং পারিভাষিকং বাসো যস্যা স্তাম্। তদাহ স্মার্ত্তধৃতা স্মৃতিঃ "ঈষদ্ধৌতং নবং শুভ্রং সদশং যন্ন ধারিতম্। আহতং তদ্বিজানীয়াৎ সর্ব্ব কর্ম্মসু পাবনম্" ॥৩৩॥

প্রতীতি। বসোর্দ্দোর্দিরাজবসোরুদ্দেশে ধারাং ঘৃতস্রাবমিব ।৩৪॥

তস্যা ইতি। শীলেন স্বভাবেন। গর্ভে গর্ভোৎপাদনে ॥৩৫॥

### ভারতভাবদীপঃ

প্রাতঃ ॥২৯—৩১॥ দিশং দক্ষিণাং বিজয়তা বিজেতুমিচ্ছতা ॥৩২॥ আহৃতং নবং বাসো যস্যা

তখন ভগবান্ অগ্নিদেব, রাজা দুর্য্যোধনকে বলিলেন যে, এইরূপই হইবে। সেই জন্যই অদ্যাপি মাহিষ্মতীপুরীতে অগ্নির সন্নিধান রহিয়াছে। রাজসূয়যজ্ঞের সময়ে দিগ্বিজয়কারী সহদেব তাহা দেখিয়াছেন ॥৩২॥

তাহার পর রাজা দুর্য্যোধন, মহাত্মা অগ্নিদেবকে অলঙ্কৃতা ও নববস্ত্রপরিহিতা সেই কন্যাটী দান করিলেন ॥৩৩॥

অগ্নিদেবও বেদবিধানে যজ্ঞে বসুধারার ন্যায় সেই রাজকন্যা সুদর্শনাকে গ্রহণ করিলেন ॥৩৪॥

সুদর্শনার রূপে, স্বভাবে, বংশে, শরীরে ও সৌন্দর্য্যে অগ্নিদেব সন্তুষ্ট হইলেন এবং তাহার গর্ভোৎপাদনে মনোনিবেশ করিলেন ॥৩৫॥

---

(৩৩) আহৃতবাসসম্....বঙ্গ, আহতবাসসম্....নি ।

অথৌঘবান্নাম নৃপো নৃগস্যাসীৎ পিতামহঃ।
তস্যাথৌঘবতী কন্যা পুত্রশ্চৌঘরথোঽভবৎ ॥৩৭॥
তামোঘবান্ দদৌ তস্মৈ স্বয়মোঘবতীং সুতাম্।
সুদর্শনায় বিদুষে ভার্য্যার্থে দেবরূপিণীম্ ॥৩৮॥
স গৃহস্থাশ্রমরতস্তয়া সহ সুদর্শনঃ।
কুরুক্ষেত্রেঽবসদ্রাজন্নোঘবত্যা সমন্বিতঃ ॥৩৯॥
গৃহস্থশ্চাবজেষ্যামি মৃত্যুমিত্যেব স প্রভো!।
প্রতিজ্ঞামকরোদ্ধীমান্ দীপ্ততেজা বিশাম্পতে ॥৪০॥

ভারতকৌমুদী

তস্যামিতি। "অগ্নেরপত্যং আগ্নেয়ঃ", নাম্না সুদর্শনঃ। পূর্ণেন্দুসদৃশী উপমা প্রতিমা কান্তির্যস্য সঃ। অধ্যগাৎ অধীতবান্, ব্রহ্ম বেদম, অথবা অধ্যগাৎ জ্ঞাতবান্ ব্রহ্ম আত্মানম, "বেদস্তত্ত্বং তপো ব্রহ্ম" ইত্যমরঃ। ষট্পাদঃ শ্লোকঃ।৩৬॥

অথেতি। নৃগস্য তদাখ্যস্য প্রসিদ্ধস্য রাজ্ঞঃ ॥৩৭।

তামিতি। ওঘবান্নাম স রাজা ॥৩৮॥

স ইতি। সমন্বিতো গৃহস্থধর্ম্মেণ যুক্তঃ ॥৩৯॥

গৃহস্থ ইতি। দীপ্ততেজা উজ্জ্বলপ্রভাবঃ।৪০॥

ভারতভাবদীপঃ

স্তাম্ ॥৩৩। বসোর্ধারাং সন্ততাং ঘৃতধারাম্ ॥৩৪॥ গর্ভে পুত্রপ্রদানে ॥৩৫—৩৬॥ দৃশাভ্যাং দৃগ্ভ্যাং সংগতং সদৃশং বক্ত্রং পূর্ণেন্দোরেব বক্ত্রে উপমা সাদৃশ্যং যস্য পূর্ণেন্দুসদৃশোপমঃ ॥৩৭—৪০॥

সেই ভার্য্যার গর্ভে অগ্নির একটী পুত্র জন্মিল, তাহার নাম হইল সুদর্শন। সেই সুদর্শন রূপে পূর্ণচন্দ্রের ন্যায় হইয়াছিলেন এবং তিনি শৈশব অবস্থাতেই সমস্ত সনাতন পরম বেদ অধ্যয়ন করিয়াছিলেন ॥৩৬॥

প্রসিদ্ধ রাজা নৃগের পিতামহ ওঘবান্ নামে এক রাজা ছিলেন। তাঁহার ওঘবতীনামে একটী কন্যা এবং ওঘরথনামে একটী পুত্র হইয়াছিল ॥৩৭॥

ওঘবান্ রাজা সেই বিদ্বান্ সুদর্শনের হস্তে দেবকন্যাসদৃশী, সেই ওঘবতীনাম্নী কন্যাটীকে নিজেই দান করেন ॥৩৮॥

রাজা! সেই সুদর্শন সেই ওঘবতীর সহিত গৃহস্থাশ্রমে নিরত থাকিয়া, গৃহস্থ-ধর্ম্মসমন্বিত হইয়া, কুরুক্ষেত্রে বাস করেন ॥৩৯॥

নরনাথ রাজা! জ্ঞানী ও তেজস্বী সুদর্শন এইরূপ প্রতিজ্ঞা করিলেন যে, আমি গৃহস্থ থাকিয়াই মৃত্যুকে জয় করিব ॥৪০॥

(৩৭) ওঘবতী তস্য কন্যা—পি।

তামথৌঘবতীং রাজন্! স পাবকসুতোঽব্রবীৎ।
অতিথেঃ প্রতিকূলং তে ন কর্ত্তব্যং কথঞ্চন ॥৪১॥
যেন যেন চ তুষ্যেত নিত্যমের ত্বয়াতিথিঃ।
অপ্যাত্মনঃ প্রদানেন ন তে কার্য্যা বিচারণা ॥৪২॥
এতদ্‌ব্রতং মম সদা হৃদি সম্পরিবর্ত্ততে।
গৃহস্থানাঞ্চ সুশ্রোণি! নাতিথের্ব্বিদ্যতে পরম্ ॥৪৩॥
প্রমাণং যদি বামোরু! বচস্তে মম শোভনে!।
ইদং বচনমব্যগ্রা হৃদি ত্বং ধারয়েঃ সদা ॥৪৪॥
নিষ্ক্রান্তে ময়ি কল্যাণি! তথা সন্নিহিতেঽনঘে!।
নাতিথিস্তেঽবমন্তব্যঃ প্রমাণং যদ্যহং তব ॥৪৫॥

---

ভারতকৌমুদী

তামিতি। পাবকসুতঃ অগ্নিপুত্রঃ। প্রতিকূলমাচরণম্ ॥৪১॥
যেনেতি। ত্বয়া করণেন। আত্মনঃ শরীরস্য ॥৪২॥
এতদিতি। হে সুশ্রোণি! সুন্দরনিতম্বে! পরমুৎকৃষ্টম্ ॥৪৩॥
প্রমাণমিতি। হে বামোরু! সুন্দরোরুদ্বয়ে!। অব্যগ্রা স্থিরচিত্তা ॥৪৪॥
নিষ্ক্রান্ত ইতি। অবমন্তব্যোঽবজ্ঞাতব্যঃ, প্রমাণং বিশ্বাসাস্পদম্ ॥৪৫॥

ভারতভাবদীপঃ

গৃহস্থশ্চ গৃহস্থ এব ॥৪১॥ প্রতিজ্ঞামেবাহ—অতিথেরিতি ॥৪২॥ আত্মনঃ শরীরস্য ॥৪৩—৪৪॥

---

রাজা! তাহার পর সুদর্শন ভার্য্যা ওঘবতীকে বলিলেন—'তুমি কোন প্রকারেই অতিথির প্রতিকূল আচরণ করিবে না ॥৪১॥

তোমাদ্বারা যে যে প্রকারে অতিথি সর্ব্বদা সন্তুষ্ট থাকেন, এমন কি শরীর দান করিয়াও যাহাতে অতিথিকে সন্তুষ্ট করিতে পার, তাহা করিবে; সে বিষয়ে কোন বিচার করিবে না ॥৪২॥

সর্ব্বদাই আমার মনে এই ব্রত রহিয়াছে। সুনিতম্বে! গৃহস্থের নিকটে অতিথি অপেক্ষা আর উৎকৃষ্ট বস্তু নাই ॥৪৩॥

সুন্দরোরুযুগলে! মনোহরে! আমার বাক্যে যদি তোমার বিশ্বাস থাকে, তাহা হইলে তুমি স্থির থাকিয়া, সর্ব্বদা আমার এই বাক্য মনে রাখিবে, ॥৪৪॥

নিষ্পাপে কল্যাণি! আমি যদি তোমার বিশ্বাসের পাত্র হই; তাহা হইলে,

তমব্রবীদোঘবতী তথা মূর্দ্ধ্নি কৃতাঞ্জলিঃ।
ন মে ত্বদ্বচনাৎ কিঞ্চিদকর্ত্তব্যং কথঞ্চন ॥৪৬॥
জিগীষমাণস্তু গৃহে তদা মৃত্যুঃ সুদর্শনম্।
পৃষ্ঠতোঽন্বগমদ্রাজন্! রন্ধ্রান্বেষী তদা সদা ॥৪৭॥
ইধ্মার্থং তু গতে তস্মিন্নগ্নিপুত্রে সুদর্শনে।
অতিথির্ব্রাহ্মণঃ শ্রীমাংস্তামাহৌঘবতীং তদা ॥৪৮॥
আতিথ্যং কৃতমিচ্ছামি ত্বয়াদ্য বরবর্ণিনি!।
প্রমাণং যদি ধর্ম্মস্তে গৃহস্থাশ্রমসম্মতঃ ॥৪৯॥
ইত্যুক্তা তেন বিপ্রেন রাজপুত্রী যশস্বিনী।
বিধিনা প্রতিজগ্রাহ বেদোক্তেন বিশাম্পতে! ॥৫০॥

ভারতকৌমুদী

তমিতি। কৃতাঞ্জলিঃ কৃতঃকরযুগলসংযোগা ॥৪৬॥
জিগীষেতি। জিগীষমানো জেতুমিচ্ছন্, গৃহে স্থিতমিতি শেষঃ ॥৪৭॥
ইধ্মেতি। ইধ্মার্থং কাষ্ঠাহরণার্থম্। শ্রীমান্ কান্তিমান্ ॥৪৮॥
আতিথ্যমিতি। প্রমাণং বিশ্বাসযোগ্যঃ ॥৪৯॥
ইতীতি। প্রতিজগ্রাহ তং বিপ্রং গৃহীতবতী ॥৫০॥

ভারতভাবদীপঃ

প্রমাণং হিতজ্ঞাপকম্ ॥৪৫—১৬॥ কিঞ্চিন্ন কর্ত্তব্যমিতি ন অপি তু কর্ত্তব্যমেব ॥৪৭॥ পৃষ্ঠতস্তস্যা

আমি বাহির হইয়া গেলে, কিংবা ঘরে থাকিলে, তুমি অতিথির অবজ্ঞা করিবে না ॥৪৫॥

তখন ওঘবতী মস্তকে অঞ্জলি স্থাপন করিয়া, সুদর্শনকে বলিলেন—'আপনার আদেশে কোন প্রকারে কোন কার্য্যই আমার অকর্ত্তব্য নাই ॥৪৬॥

রাজা! তখন মৃত্যু গৃহস্থ সুদর্শনকে জয় করিবার ইচ্ছা করিয়া, সর্বদাই তাঁহার ছিদ্রান্বেষণ করিতে থাকিয়া পিছনে পিছনে চলিতে লাগিলেন ॥৪৭॥

একদা সেই অগ্নিপুত্র সুদর্শন কাষ্ঠ আহরণ করিবার জন্য গৃহ হইতে নির্গত হইয়া গেল। সুন্দরমূর্ত্তি এক ব্রাহ্মণ অতিথি আসিয়া, সেই ওঘবতীকে বলিলেন ॥৪৮॥

"বরবর্ণিনি! গৃহস্থাশ্রমসম্মত অতিথিসৎকার ধর্ম্ম যদি তোমার বিশ্বাসযোগ্য হয়, তাহা হইলে, আজ আমি তোমার নিকট হইতে অতিথিসৎকার লাভ করিতে ইচ্ছা করি ॥৪৯॥

(৪৬) ন কর্ত্তব্যং কথঞ্চন—বঙ্গ।

আসনঞ্চৈব পাদ্যঞ্চ তস্মৈ দত্ত্বা দ্বিজাতয়ে।
প্রোবাচৌঘবতী বিপ্রং কেনার্থঃ কিং দদামি তে ॥৫১॥
তামব্রবীত্ততো বিপ্রো রাজপুত্রীং সুদর্শনাম্।
ত্বয়া মমার্থঃ কল্যাণি! নির্ব্বিশঙ্কেতদাচর ॥৫২॥
যদি প্রমাণং ধর্ম্মস্তে গৃহস্থাশ্রমসম্মতঃ।
প্রদানেনাত্মনো রাজ্ঞি! কর্ত্তুমর্হসি মে প্রিয়ম্ ॥৫৩॥
স তয়া চ্ছন্দ্যমানোঽন্যৈরীপ্সিতৈর্নৃপকন্যয়া।
নান্যমাত্মপ্রদানাৎ স তস্যা বব্রে বরং দ্বিজঃ ॥৫৪॥
সা তু রাজসুতা স্মৃত্বা ভর্ত্তুর্বচনমাদিতঃ।
তথেতি লজ্জমানা সা তমুবাচ দ্বিজর্ষভম্ ॥৫৫॥

---

ভারতকৌমুদী

আসনমিতি। কেন বস্তুনা, অর্থস্তব প্রয়োজনম।৫১॥
তামিতি। অর্থঃ প্রয়োজনম্, নির্ব্বিশঙ্কা বিশঙ্কাবন নিঃশঙ্কচিত্তা ॥৫২॥
যদীতি। আত্মনঃ স্বশরীরস্য, হে রাজ্ঞি! রাজতনয়ে।।৫৩॥
স ইতি। চ্ছন্দ্যমানোঽভ্যর্থমানঃ, ঈপ্সিতৈঃধর্ণাদিভিঃ ॥৫৪॥
সেতি। বচনমাদেশম্, আদিতঃ আদৌ কৃতম ।৫৫॥

ভারতভাবদীপঃ

প্রত্যঙ্কং গৃহেঽগ্নগমৎ তদা গার্হস্থ্যকালে, তদা ইধ্মাহরণকালে।৪৮॥ ব্রাহ্মণস্তদ্রূপী মৃত্যুঃ ॥৪৯—৫২॥ তামিতি। এতদ্রতপ্রদানম্ ॥ ৫৩॥ রাজ্ঞি রাজকন্যে॥৫৪॥ ছন্দ্যমানঃ প্রলোভ্যমানঃ।৫৫॥

নরনাথ! সেই ব্রাহ্মণ এইরূপ বলিলে, যশস্বিনী রাজকন্যা ওঘবতী বেদোক্ত-বিধানে তাঁহাকে গ্রহণ করিলেন ॥৫০॥

তখন ওঘবতী সেই ব্রাহ্মণকে বসিবার আসন ও পাদপ্রক্ষালনের জল দান করিয়া বলিলেন—'আপনার কোন্ বস্তুর প্রয়োজন, আমি আপনাকে কি দান করিব? ॥৫১॥

তাহার পর ব্রাহ্মণ সেই রাজতনয়া সুদর্শনাকে বলিলেন—'কল্যাণি! তোমা দ্বারাই আমার প্রয়োজন, তুমি নিঃশঙ্কচিত্ত হইয়া ইহা কর' ॥৫২॥

রাজপুত্রি! গৃহাশ্রমসম্মত অতিথিসৎকারধর্ম্মে তোমার যদি বিশ্বাস থাকে, তাহা হইলে তুমি আত্মদান করিয়া আমার প্রিয়কার্য্য কর ॥৫৩॥

তখন ওঘবতী অন্য বস্তুদ্বারা তাঁহার সন্তোষবিধান করিবার অনুরোধ করিতে লাগিলে, সেই ব্রাহ্মণ তাঁহার আত্মদানব্যতীত অন্য বস্তুর প্রার্থনা করিলেন না ॥৫৪॥

ততো বিহস্য বিপ্রর্ষিঃ সা চৈবাথ বিবেশ হ।
সংস্মৃত্য ভর্ত্তুর্বচনং গৃহস্থাশ্রমকাঙ্ক্ষিণঃ ॥৫৬॥
অথেধ্মানমুপাদায় স পাবকিরুপাগমৎ।
মৃত্যুনা রৌদ্রভাবেন নিত্যং বন্ধুরিবান্বিতঃ ॥৫৭॥
ততস্ত্বাশ্রমমাগম্য স পাবকসুতস্তদা।
তাং ব্যাজহারৌঘবতীং ক্বাসি যাতেতি চাসকৃৎ ॥৫৮॥
তস্মৈ প্রতিবচঃ সা তু ভর্ত্রে ন প্রদদৌ তদা।
করাভ্যাং তেন বিপ্রেণ স্পৃষ্টা ভর্তৃব্রতা সতী ॥৫৯॥
উচ্ছিষ্টাস্মীতি মন্বানা লজ্জিতা ভর্ত্তুরেব চ।
তূষ্ণীম্ভূতাভবৎ সাধ্বী ন চোবাচাথ কিঞ্চন ॥৬০॥

ভারতকৌমুদী

তত ইতি। বিবেশ গৃহাভ্যন্তরমিতি শেষঃ ॥৫৬॥
অথেতি। ইধ্মানং কাষ্ঠং, পাবকিরগ্নিপুত্রঃ সুদর্শনঃ ॥৫৭॥
তত ইতি। ব্যাজহার উবাচ ॥৫৮॥
তস্মা ইতি। প্রতিবচ উত্তরম্। স্পৃষ্টা আলিঙ্গিতা ॥৫৯॥

ভারতভাবদীপঃ

ভর্ত্তুর্বচনং—"যেন যেন তু তুষ্যেত নিত্যমেব সদাতিথিঃ। অপ্যাত্মনঃ প্রদানেন ন তে কার্য্যা বিচারণে"তি পূর্ব্বোক্তম্ ॥৫৬॥ বিবেশ গৃহমিতি শেষঃ। বিহস্তেত্যত্র রহঃ স ইতি পাঠঃ স্পষ্টার্থঃ ॥৫৭॥

তখন ওঘবতী স্বামীর পূর্ব্বের আদেশ স্মরণ করিয়া লজ্জিত হইয়া, সেই ব্রাহ্মণশ্রেষ্ঠকে বলিলেন—'তাহাই হউক।৫৫॥

তাহার পর সেই ব্রাহ্মণ হাস্য করিয়া এবং ওঘবতী গৃহস্থধর্ম্মাভিলাষী ভর্ত্তার বাক্য স্মরণ করিয়া, গৃহমধ্যে প্রবেশ করিলেন ॥৫৬॥

তদনন্তর সুদর্শন কাষ্ঠ লইয়া উপস্থিত হইলেন; উগ্রমূর্ত্তি মৃত্যুও বন্ধুর ন্যায় তাঁহার অনুসরণ করিলেন ॥৫৭॥

ক্রমে সুদর্শন আশ্রমে উপস্থিত হইয়া বার বার ওঘবতীকে বলিলেন—'ওগো! তুমি কোথায় গিয়াছ' ॥৫৮॥

তখন সেই অতিথিব্রাহ্মণ বাহুযুগলদ্বারা আলিঙ্গন করিয়া রহিয়াছিলেন বলিয়া, পতিব্রতা ও সাধ্বী ওঘবতী সেই ভর্ত্তাকে উত্তর দিলেন না ॥৫৯॥

(৫৬) সা চৈবোপাবিবেশহ…নি।
(৫৭) অথেধ্মান্ সমুপাদায়…নি।
(৬০) সাধ্বী বিপ্রকোপাচ্চ শঙ্কিতা…নি।

অথ তাং পুনরেবেদং প্রোবাচ স সুদর্শনঃ ।
ক সা সাধ্বী ক সা যাতা গরীয়ঃ কিমতো মম ॥৬১॥
পতিব্রতা সত্যশীলা নিত্যং চৈবার্জ্জবে রতা ।
কথং ন প্রত্যুদেত্যদ্য স্ময়মানা যথা পুরা ॥৬২॥
উটজস্থস্তু তং বিপ্রঃ প্রত্যুবাচ সুদর্শনম্ ।
অতিথিং বিদ্ধি সম্প্রাপ্তং ব্রাহ্মণং পাবকে ! চ মাম্ ॥৬৩॥
অনয়া চ্ছন্দ্যমানোঽহং ভার্য্যয়া তব সত্তম ! ।
তৈস্তৈরতিথিসৎকারৈর্ব্রহ্মন্নেষা বৃতা ময়া ॥৬৪॥
অনেন বিধিনা সেয়ং মামর্চ্ছতি শুভাননা ।
অনুরূপং যদত্রান্যত্তদ্ভবান্ কর্ত্তুমর্হতি ॥৬৫॥

---

ভারতকৌমুদী

উচ্ছিষ্টেতি । উচ্ছিষ্টা ভুক্তত্যক্তা, মন্বানা বুধ্যমানা ॥৬০॥

অথেতি । কিং বস্তু অতো ভার্য্যাতো মম গরীয়ো গুরুতরমাদরণীয়ম্, অপি তু কিমপি নেত্যর্থঃ ॥৬১॥

পতীতি । আর্জ্জবে সরলতায়াম্ । প্রত্যুদেতি প্রত্যুদ্গচ্ছতি, স্ময়মানা ঈষদ্ধসন্তী ॥৬২॥

উটজেতি । উটজস্থঃ পর্ণকুটীরাভ্যন্তরস্থঃ । হে পাবকে ! অগ্নিপুত্র ! ॥৬৩॥

অনয়েতি । চ্ছন্দ্যমানঃ অভ্যর্থ্যমানঃ । বৃতা প্রার্থিতা ॥৬৪॥

অনেনেতি । অর্চ্ছতি গচ্ছতি । অত্র ব্যাপারে ॥৬৫॥

আমি উচ্ছিষ্টা হইয়াছি, ইহা মনে করিয়া, সাধ্বী ওঘবতী ভর্ত্তার নিকট লজ্জিতা হইয়া নীরবই থাকিলেন, কিন্তু কোন কথা বলিলেন না ॥৬০॥

তাহার পর সুদর্শন পুনরায় তাঁহাকে এই কথা বলিলেন—'সেই সাধ্বী কোথায় ? তিনি কোথায় গেলেন ? তাঁহা অপেক্ষা অধিক আদরণীয় আমার কি আছে' ॥৬১॥

পতিব্রতা, সত্যপরায়ণা ও সর্ব্বদা সরলস্বভাবা প্রিয়তমা পূর্ব্বের ন্যায় ঈষৎ হাস্য করিতে করিতে আজ প্রত্যুদ্গমন করিতেছেন না কেন ? ॥৬২॥

তখন পর্ণকুটীরাভ্যন্তরস্থিত আগন্তুক ব্রাহ্মণ সুদর্শনকে বলিলেন—'অগ্নিনন্দন ! আমি ব্রাহ্মণ অতিথি হইয়া আসিয়াছি, ইহা আপনি অবগত হউন ॥৬৩॥

সাধুশ্রেষ্ঠ ব্রাহ্মণ ! আপনার এই ভার্য্যা সেই সেই অতিথিসৎকারদ্বারা আমার অভ্যর্থনা করিয়াছিলেন ; কিন্তু আমি ইঁহাকেই বরণ করিয়াছি ॥৬৪॥

---

(৬৫) মামর্চ্চতি শুভাননা···পি।

কূটমুদ্গরহস্তস্তু মৃত্যুস্তং বৈ সমন্বগাৎ।
হীনপ্রতিজ্ঞমত্রৈনং বধিষ্যামীতি চিন্তয়ন্ ॥৬৬॥
সুদর্শনস্তু মনসা কর্ম্মণা চক্ষুষা গিরা।
ত্যক্তের্ষ্যস্ত্যক্তমন্যুশ্চ স্ময়মানোঽব্রবীদিদম্ ॥৬৭॥
সুরতং তেঽস্তু বিপ্রাগ্র্য! প্রীতির্হি পরমা মম।
গৃহস্থস্য হি ধর্ম্মোঽগ্র্যঃ সম্প্রাপ্তাতিথিপূজনম্ ॥৬৮॥
অতিথিঃ পূজিতো যস্য গৃহস্থস্য তু গচ্ছতি।
নান্যস্তস্মাৎ পরো ধর্ম্ম ইতি প্রাহুর্মনীষিণঃ ॥৬৯॥
প্রাণা হি মম দারাশ্চ যচ্চান্যৎ বিদ্যতে বসু।
অতিথিভ্যো ময়া দেয়মিতি মে ব্রতমাহিতম্ ॥৭০॥

ভারতকৌমুদী

কূটেতি। কূটমুদ্গরঃ স্থূললৌহদণ্ডো হস্তে যস্য সঃ। হীনা অতিথিব্রাহ্মণপীড়নেন ত্যক্তা প্রতিজ্ঞা যেন তম্, এনং সুদর্শনম্ ॥৬৬॥

সুদর্শন ইতি। ত্যক্তো মন্যুঃ ক্রোধো যেন সঃ, স্ময়মান ঈষদ্ধসন্ ॥৬৭॥

সুরতমিতি। প্রীতিরতিথিসন্তোষণেন। অগ্র্যঃ শ্রেষ্ঠঃ ॥৬৮॥

অতিথিরিতি। পূজিতঃ সৎকারেণ সন্তোষিতঃ ॥৬৯॥

ভারতভাবদীপঃ

স্বৈরপীর্ষ্যা নাসীদিত্যাহ—অথেতি ॥৫৮—৬৪॥ অন্যয়া স্বস্তাধ্যয়া ছন্দ্যমানঃ প্রার্থ্যমান ইতি বৈপরীত্যোক্তিঃ ॥৬৫॥ অনেন মৈথুনরূপেণ মামচ্ছাতি মামাযাতি, অনুরূপং স্ত্রীদূষণাচ্ছুণং

এই শুভাননা উক্তবিধানেই আমার নিকট আসিয়াছেন, এই বিষয়ে অন্য যাহা উপযুক্ত হয়, তাহা আপনি করিতে পারেন ॥৬৫॥

প্রতিজ্ঞাভ্রষ্ট হইলে এই ব্রাহ্মণকে এখনই আমি সংহার করিব, ইহা মনে করিয়া লোহার মুগুর হাতে লইয়া, মৃত্যু সেই সুদর্শনের অনুসরণ করিলেন ॥৬৬॥

সুদর্শন মন, কর্ম্ম, চক্ষু ও বাক্যদ্বারা, ঈর্ষা ও ক্রোধ ত্যাগ করিয়া, ঈষৎ হাস্য করতঃ এই কথা বলিলেন ॥৬৭॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! সুষ্ঠুভাবে আপনার রমণ হউক। কারণ, অতিথির সন্তোষবিধানে আমার আনন্দ হয়। যে হেতু আগত অতিথির সেবা গৃহস্থের প্রধান ধর্ম্ম ॥৬৮॥

জ্ঞানীরা বলেন—'যে গৃহস্থের অতিথি সন্তুষ্ট হইয়া চলিয়া যান, তাঁহার পক্ষে, তাহা অপেক্ষা আর প্রধান ধর্ম্ম নাই ॥৬৯॥

(৬৬) মৃত্যুস্তং বৈ সমভ্যযাৎ…পি।

নিঃসন্দিগ্ধং যথা বাক্যমেতন্মে সমুদাহৃতম্।
তেনাহং বিপ্র ! সত্যেন স্বয়মাত্মানমালভে ॥৭১॥
পৃথিবীবায়ুরাকাশমাপোজ্যোতিশ্চ পঞ্চমম্।
বুদ্ধিরাত্মা মনঃ কালো দিশশ্চৈব গুণা দশ ॥৭২॥
নিত্যমেব হি পশ্যন্তি দেহিনাং দেহসংশ্রিতাঃ।
সুকৃতং দুষ্কৃতঞ্চাপি কর্ম্ম ধর্ম্মভৃতাং বর ! ॥৭৩॥
যথৈষা নানৃতা বাণী ময়াদ্য সমুদীরিতা।
তেন সত্যেন মাং দেবাঃ পালয়ন্তু দহন্তু বা ॥৭৪॥
ততো নাদঃ সমভবদ্দিক্ষু সর্ব্বাসু ভারত !।
অসকৃৎ সত্যমিত্যেবং নৈতন্মিথ্যেতি সর্বতঃ ॥৭৫॥

---

ভারতকৌমুদী

প্রাণা ইতি। বসু ধনম্। আহিতমবলম্বিতম্ ॥৭০॥
নিরিতি। আত্মানমাত্মস্থানং হৃদয়ম, আলভে স্পৃশামি ॥৭১॥
পৃথিবীতি। আপোজলং জ্যোতিস্তেজঃ। গুণা পরমাত্মাপেক্ষয়া উপসর্জ্জনীভূতাঃ। দেহসংশ্রিতাঃ প্রকৃতবিকৃতভাবেন শরীরস্থিতাঃ ॥৭২—৭৩॥
যথেতি। নানৃতা সত্যা। দহন্তু অনৃতত্বে নাশয়ন্তু ॥৭৪॥
তত ইতি। নাদো বাকাশব্দঃ, অসকৃৎ সমভবদিতি সম্বন্ধঃ ॥৭৫॥

ভারতভাবদীপঃ

দণ্ডম্ ॥৬৬॥ কূটমুদ্গরো লোহদণ্ডঃ, হীনপ্রতিজ্ঞং ত্যক্তাতিথিব্রতম্ ॥৬৭—৭২॥ গুণা ইন্দ্রিয়াণি

---

আমার প্রাণ, ভার্য্যা বা অন্য যে কিছু ধন আছে সমস্তই আমি অতিথিকে দিব, এইরূপ ব্রতই আমি অবলম্বন করিয়াছি ॥৭০॥

ব্রাহ্মণ! আমি যে নিঃসন্দেহে এই বাক্য বলিলাম, সেই সত্য জ্ঞাপনের জন্য নিজেই হৃদয় স্পর্শ করিতেছি ॥৭১॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ! পৃথিবী, বায়ু, আকাশ, জল, তেজ, বুদ্ধি, আত্মা, মন, কাল ও দিক্ এই দশটী পদার্থ দেহিগণের দেহে থাকিয়া, সর্ব্বদাই তাহাদের পুণ্য কার্য্য ও পাপ কার্য্য দর্শন করে ॥৭২—৭৩॥

আমি আজ এই যে সত্য বাক্য বলিলাম, এই সত্য বাক্যের ফলে দেবতারা আমাকে রক্ষা করুন কিংবা এই বাক্য মিথ্যা হইলে দেবতারা আমাকে বিনষ্ট করুন ॥৭৪॥

উটজাত্তু ততস্তস্মান্নিশ্চক্রাম স বৈ দ্বিজঃ।
বপুষা দ্যাঞ্চ ভূমিঞ্চ ব্যাপ্য বায়ুরিবোদ্যতঃ ॥৭৬॥
স্বরেণ বিপ্রঃ শৈক্ষেণ ত্রীন্ লোকাননুনাদয়ন্।
উবাচ চৈনং ধর্ম্মজ্ঞং পূর্ব্বমামন্ত্র্য নামতঃ ॥৭৭॥
ধর্ম্মোঽহমস্মি ভদ্রং তে জিজ্ঞাসার্থং তবানঘ।
প্রাপ্তঃ সত্যঞ্চ তে জ্ঞাত্বা প্রীতির্মে পরমা ত্বয়ি ॥৭৮॥
বিজিতশ্চ ত্বয়া মৃত্যুর্যোঽয়ং ত্বামনুগচ্ছতি।
রন্ধ্রান্বেষী তব সদা ত্বয়া ধৃত্যাবশীকৃতঃ ॥৭৯॥

ভারতকৌমুদী

উটজাদিতি। উটজাৎ পর্ণকুটীরাৎ। বপুষা বপুস্তেজসা, দ্যামাকাশম, উদ্যতো দৃষ্টিবিষয়ীভবনায়োপক্রান্তঃ ॥৭৬॥

স্বরেণেতি। শিক্ষায়ামিতি শৈক্ষঃ, শিক্ষাশাস্ত্রোক্তোদাত্তরূপস্তেন। নামত আমন্ত্র্য নাম্না সম্বোধ্য ॥৭৭॥

ধর্ম্ম ইতি। তে তব ভদ্রং মঙ্গলমস্ত্বীতি শেষঃ, তব জিজ্ঞাসার্থং অতিথিসৎকারধর্ম্মবিশ্বাস জ্ঞানার্থম্, প্রাপ্তোঽহমাগতঃ ॥৭৮॥

বিজিত ইতি। রন্ধ্রান্বেষী পাপানুসন্ধায়ী, ধৃত্যা ধর্ম্মবিশ্বাসধারণেন ॥৭৯॥

---

ভরতনন্দন! তাহার পর সকল দিকে এবং সকল স্থান হইতে বার বার এই শব্দ উৎপন্ন হইল যে, ইহা সত্য, মিথ্যা নহে ॥৭৫॥

তাহার পর সেই অতিথি-ব্রাহ্মণ দেহের তেজে বায়ুর ন্যায় আকাশমণ্ডল ও ভূতল ব্যাপ্ত করিয়া দৃষ্টিগোচর হইয়া সেই পর্ণকুটীর হইতে নির্গত হইলেন ॥৭৬॥

পরে তিনি শিক্ষাশাস্ত্রোক্ত উদাত্তস্বরে ত্রিভুবন অনুনাদিত করিতে থাকিয়া, প্রথমে নাম লইয়া, সেই গৃহস্থধর্ম্মজ্ঞ ব্রাহ্মণকে সম্বোধন করিয়া বলিলেন—॥৭৭॥

নিষ্পাপ ব্রাহ্মণ! তোমার মঙ্গল হউক, আমি স্বয়ং ধর্ম্ম, তোমাকে পরীক্ষা করিবার জন্য আসিয়াছি; তোমার সত্য জানিয়া, তোমাতে আমার পরম প্রীতি জন্মিয়াছে ॥৭৮॥

যিনি ছিদ্রান্বেষণ করিতে থাকিয়া সর্ব্বদাই তোমার অনুসরণ করিতেছেন, সেই মৃত্যুকে তুমি জয় করিয়াছ এবং ধর্ম্মবিশ্বাসে বশীভূত করিয়াছ ॥৭৯॥

---

(৭৬) বপুষা খঞ্চ ভূমিঞ্চ ব্যাপ্য বায়ুরিবোত্থিতঃ···পি।
(৭৭) ধর্ম্ম আমন্ত্র্য ভারত!···পি।
(৭৯) ত্বামনুধাবতি····মৃত্যোবশীকৃতঃ···পি।

ন চাস্তি শক্তিস্ত্রৈলোক্যে কস্যচিৎ পুরুষোত্তম।।
পতিব্রতামিমাং সাধ্বীং তবোদ্বীক্ষিতুমপ্যুত ॥৮০॥
রক্ষিতা ত্বদ্গুণৈরেষা পতিব্রতগুণৈস্তথা।
অধৃষ্যা যদিয়ং ব্রূয়াৎ তথা তন্নান্যথা ভবেৎ ॥৮১॥
এষা হি তপসা স্বেন সংযুক্তা ব্রহ্মবাদিনী।
পাবনার্থঞ্চ লোকস্য সরিচ্ছ্রেষ্ঠা ভবিষ্যতি ॥৮২॥
অর্দ্ধেনৌঘবতী নাম ত্বামর্দ্ধেনানুযাস্যতি।
শরীরেণ মহাভাগা যোগো হ্যস্যা বশে স্থিতঃ ॥৮৩॥ (যুগ্মকম্)
অনয়া সহ লোকাংশ্চ গন্তাসি তপসার্জ্জিতান্।
যত্র নাবৃত্তিমভ্যেতি শাশ্বতাং স্তান্ সনাতনান্ ॥৮৪॥

---

ভারতকৌমুদী

নেতি। উদ্বীক্ষিতুং দ্রষ্টুমপি কিমুত সঙ্গন্তুমিত্যর্থঃ ॥৮০॥

রক্ষিতেতি। পত্যৌ ব্রতম্ একনিষ্ঠা নিয়মস্তস্য গুণৈঃ ॥৮১॥

এষেতি। ব্রহ্মবাদিনী বেদবক্ত্রী ইব পবিত্রা, ওঘবতী নাম সরিচ্ছ্রেষ্ঠা ভবিষ্যতীতি সম্বন্ধঃ, হি যস্মাৎ, যোগো যোগজা শক্তিঃ অস্যা বশে স্থিতঃ। অতএবোক্তদ্বৈরূপ্যাসম্ভব ইতি ভাবঃ ॥৮২—৮৩॥

অনয়েতি। লোকান্ স্বর্গান্। শাশ্বতান্ ধ্রুবান্ ॥৮৪॥

ভারতভাবদীপঃ

তদভিমানিন্যো দেবতাঃ পূজ্যব্যাস্তা ইত্যর্থঃ ॥৭৩—৭৭॥ শৈক্ষেণোদাত্তাদিধর্ম্মবত্তা ॥৭৮—৮০॥ অর্দ্ধেনেতি। ওঘবতী নাম নদী ভবিষ্যতীত্যেষঃ। যোগো হীতি যোগসিদ্ধেরমতঃ শরীরদ্বয়ং

---

পুরুষশ্রেষ্ঠ! তোমার এই পতিব্রতা ও সাধ্বীপত্নীকে দর্শন করিতেও ত্রিভুবনে কাহারও শক্তি নাই ॥৮০॥

ইনি তোমার গুণে এবং নিজের পাতিব্রত্যের গুণে রক্ষিত ও অধর্ষণীয় হইয়াছেন এবং ইনি যাহা বলিবেন, তাহা সেইরূপই হইবে; অন্যরূপ হইবে না ॥৮১॥

আপন তপস্যাযুক্তা ও বেদবাদিনীর ন্যায় পবিত্রা মহাভাগা জগৎকে পবিত্র করিবার জন্য অর্দ্ধদেহে ওঘবতীনাম্নী নদীশ্রেষ্ঠা হইবেন এবং অপর দেহার্দ্ধদ্বারা তোমার অনুসরণ করিবেন। কারণ, ইঁহার যোগজশক্তি বশে রহিয়াছে ॥৮২—৮৩॥

তুমিও ইঁহার সহিত নিজতপস্যার্জ্জিত ধ্রুব ও সনাতন সেই সকল স্বর্গে যাইবে; যে সকল স্বর্গে যাইয়া মানুষ আর ফিরিয়া আসে না ॥৮৪॥

অনেন চৈব দেহেন লোকাংস্ত্বমভিপৎস্যসে।
নির্জ্জিতশ্চ ত্বয়া মৃত্যুরৈশ্বর্য্যঞ্চ তবোত্তমম্ ॥৮৫॥
পঞ্চভূতান্যতিক্রান্তঃ স্ববীর্য্যাচ্চ মনোজবঃ।
গৃহস্থধর্ম্মেণানেন কামক্রোধৌ চ তে জিতৌ ॥৮৬॥
স্নেহো রাগশ্চ তন্দ্রীশ্চ মোহো দ্রোহশ্চ কেবলঃ।
তব শুশ্রূষয়া রাজন্! রাজপুত্র্যা বিবর্জ্জিতাঃ ॥৮৭॥

ভীষ্ম উবাচ।

শুক্লানাং তু সহস্রেণ বাজিনাং রথমুত্তমম্।
যুক্তং প্রগৃহ্য ভগবান্ বাসবোঽপ্যাজগাম তম্ ॥৮৮॥
মৃত্যুরাত্মা চ লোকাশ্চ জিতা ভূতানি পঞ্চ চ।
বুদ্ধিঃ কালো মনো ব্যোম কামক্রোধৌ তথৈব চ ॥৮৯॥

ভারতকৌমুদী

অনেনেতি। অভিপৎস্যসে প্রাপ্স্যসি। ঐশ্বর্য্যম্ অণিমাদিকম্ ॥৮৫॥

পঞ্চেতি। পঞ্চভূতানি ক্ষিত্যাদীনি তদধীনতামিত্যর্থঃ অতিক্রান্তঃ, স্ববীর্য্যাৎ নিজধর্ম্মপ্রভাবাচ্চ মনস ইব জব উন্নতিলাভে বেগো যস্য স তাদৃশো জাতস্ত্বম্। তে ত্বয়া ॥৮৬॥

স্নেহ ইতি। তন্দ্রীরালস্যম্। হে রাজন্! রাজবদিন্দ্রিয়প্রবৃত্তৌ স্বাধীন! রাজপুত্র্যা তব ভার্য্যয়া ॥৮৭॥

শুক্লানামিতি। বাজিনামশ্বানাং বাসব ইন্দ্রঃ ॥৮৮॥

ভারতভাবদীপঃ

করিষ্যতীত্যর্থঃ ॥৮৪—৮৬॥ পঞ্চেতি। স্থূলভূতান্যতিক্রম্যাতিবাহিকান্ সূক্ষ্মভূতময়ান্ লোকান্

এবং তুমি এই দেহেই স্বর্গলাভ করিবে। বিশেষতঃ, তুমি মৃত্যুকে জয় করিয়াছ এবং তোমার উত্তম অণিমাদি ঐশ্বর্য্যও হইবে ॥৮৫॥

ব্রাহ্মণ! তুমি আপন ধর্ম্মের প্রভাবে পঞ্চভূতকে অতিক্রম করিয়াছ এবং মনের ন্যায় বেগবান্ হইয়াছ, আর এই গৃহস্থধর্ম্মের গুণে কাম ও ক্রোধকে জয় করিতে পারিয়াছ ॥৮৬॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ! তোমার ভার্য্যা এই রাজকন্যাও তোমার শুশ্রূষা করায় স্নেহ, রাগ, আলস্য, মোহ ও দ্রোহ জয় করিয়াছেন ॥৮৭॥

ভীষ্ম বলিলেন—'সেই সময়ে ভগবান্ ইন্দ্রও শুক্লবর্ণ সহস্র ঘোটকযুক্ত একখানি উত্তম রথ লইয়া, সেই সুদর্শনের নিকট আগমন করিলেন ॥৮৮॥

(৮৯) বুদ্ধিঃ কালো মনো মোহঃ····নি।

তস্মাদ্গৃহাশ্রমস্থস্য নান্যদ্দৈবতমস্তি বৈ।
ঋতেঽতিথিং নরব্যাঘ্র! মনসৈতদ্বিচারয় ॥৯০॥
অতিথিঃ পূজিতো যদ্ধি ধ্যায়তে মনসা শুভম্।
ন তৎ ক্রতুশতেনাপি তুল্যমাহুর্মনীষিণঃ ॥৯১॥
পাত্রং ত্বতিথিমাসাদ্য শীলাঢ্যং যো ন পূজয়েৎ।
স দত্ত্বা দুষ্কৃতং তস্মৈ পুণ্যমাদায় গচ্ছতি ॥৯২॥
এতত্তে কথিতং পৌত্র! ময়াখ্যানমনুত্তমম্।
যথা হি বিজিতো মৃত্যুর্গৃহস্থেন পুরাভবৎ ॥৯৩॥

## ভারতকৌমুদী

মৃত্যুরিতি। আত্মা স্বসঙ্ঘাতঃ লোকাঃ স্বর্গাঃ ॥৮৯॥

তস্মাদিতি। ঋতে বিনা। অতিথিসেবায়াঃ স্তুতিরিয়ম্ ॥৯০॥

অতিথিরিতি। ধ্যায়তে চিন্তয়তি। ক্রতুশতেন শতযজ্ঞজনিতশুভেনাপি ॥৯১॥

পাত্রমিতি। "বিদ্যাযুক্তো ধর্ম্মশীলঃ প্রশান্তঃ ক্ষান্তো দান্তঃ সত্যবাদী কৃতজ্ঞঃ। বৃত্তিগ্লানো গোহিতো গোশরণো দাতা যজ্বা ব্রাহ্মণঃ পাত্রমাহুঃ॥" ইতি শ্রাদ্ধবিবেকধৃতবচনোক্তগুণযুক্তং ব্রাহ্মণং পাত্রম্, শীলাঢ্যং সচ্চরিত্রযুক্তম্। দুষ্কৃতম্ আত্মনঃ পাপম্, পুণ্যং গৃহস্থস্য ধর্ম্মম্ ।৯২॥

এতদিতি। ন বিদ্যতে উত্তমং যস্মাৎ তদনুত্তমম্ ।৯৩॥

## ভারতভাবদীপঃ

প্রাপ্যাসীত্যর্থঃ ॥৮৭॥ রাজন্নিত্যাদিরাজন্বাপ্রাজজামাতৃত্বাদ্বা সম্বোধনম্ ॥৮৮—৮৯॥ বুদ্ধিরিত্যাদাবপি জিতেত্যনুষঙ্গঃ ॥৯০॥ আখ্যায়িকাতাৎপর্য্যমাহ—তস্মাদিতি ।৯১॥ ক্রতুশতেনাপি ন তুল্যং কিন্তু ততোঽপ্যধিকমিত্যর্থঃ। যদ্বা ন ক্রতুশতেনেতি প্রথমাতৃতীয়য়োর্ব্যত্যাসঃ, তেন ক্রতুশত-

তৎকালে সেই সুদর্শন মৃত্যু, আত্মা, সমস্ত স্বর্গ, পঞ্চভূত, বুদ্ধি, কাল, মন, আকাশ, কাম ও ক্রোধ জয় করিয়াছিলেন ॥৮৯॥

অতএব নরশ্রেষ্ঠ যুধিষ্ঠির! তুমি মনে মনে ইহা বিবেচনা কর যে, গৃহস্থের পক্ষে অতিথিব্যতীত অন্য দেবতা নাই ॥৯০॥

জ্ঞানীরা বলেন—'সেবিত অতিথি মনে মনে যে শুভ কামনা করেন, তাহা শতযজ্ঞজনিত শুভাপেক্ষাও অধিক ॥৯১॥

যে গৃহস্থ সচ্চরিত্র ও পাত্রস্বরূপ অতিথি পাইয়া তাঁহার সেবা না করে; সেই অতিথি নিজের পাপ সেই গৃহস্থকে দান করিয়া তাহার পুণ্য লইয়া গমন করেন ॥৯২॥

পৌত্র! পূর্ব্বকালে গৃহস্থ যে ভাবে মৃত্যুকে জয় করিয়াছিলেন, এই সেই সর্ব্বোত্তম উপাখ্যান, আমি তোমার নিকট বলিলাম ॥৯৩॥

(৯৩) এতত্তে কথিতং পুত্র! ...বঙ্গ নি।

ধন্যং যশস্যমায়ুষ্যমিদমাখ্যানমুত্তমম্ ।
বুভূষতাভিমন্তব্যং সর্ব্বদুশ্চরিতাপহম্ ॥৯৪॥
ইদং যঃ কথয়েদ্বিদ্বানহন্যহনি ভারত ! ।
সুদর্শনস্য চরিতং পুণ্যাল্লোঁকানবাপ্নুয়াৎ ॥৯৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সুদর্শনোপাখ্যানে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

## তৃতীয়োঽধ্যায়ঃ

—:০:—

যুধিষ্ঠির উবাচ ।
ব্রাহ্মণ্যং যদি দুষ্প্রাপ্যং ত্রিভির্বর্ণৈর্নরাধিপ ! ।
কথং প্রাপ্তং মহারাজ ! ক্ষত্রিয়েণ মহাত্মনা ॥১॥
বিশ্বামিত্রেণ ধর্ম্মাত্মন্ ! ব্রাহ্মণত্বং নরর্ষভ ! ।
শ্রোতুমিচ্ছামি তত্ত্বেন তন্মে ব্রূহি পিতামহ ॥২॥ (যুগ্মকম্)

### ভারতকৌমুদী

ধন্যমিতি । বুভূষতা ভবিতুং ভূতিং লব্ধুমিচ্ছতা জনেন ॥৯৪॥

ইদমিতি । কথয়েৎ ধার্ম্মিকসমাজ ইতি শেষঃ । পুণ্যান্ লোকান্ স্বর্গান্ ॥৯৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

### ভারতভাবদীপঃ

মপি ন তুল্যমিত্যর্থঃ ॥৯২॥ সোঽতিথিঃ যো ন পূজয়েত্তস্মৈ দুষ্কৃতং দত্ত্বা ॥৯৩—৯৪॥ বুভূষতা ভূতিমিচ্ছতা ॥৯৫॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥১॥

উন্নতিলিপ্সু লোক, এই উত্তম উপাখ্যানটীকে সর্ব্বপ্রকারে পুণ্য, যশ ও আয়ুর জনক এবং সমস্ত পাপের নাশক বলিয়া মনে করিবেন ॥৯৪॥

ভরতনন্দন ! যে বিদ্বান্ প্রতিদিন ধার্ম্মিকগণের নিকটে, এই সুদর্শনচরিত্র বলিবেন ; তিনি পুণ্য লোকসকল লাভ করিবেন ॥৯৫॥

(৯৪) বুভূষতাধিগন্তব্যম্‌···নি ।

তেন হ্যমিতবীর্য্যেণ বশিষ্ঠস্য মহাত্মনঃ।
হতং পুত্ত্রশতং সদ্যস্তপসাপি পিতামহ! ॥৩॥
যাতুধানাশ্চ বহবো রাক্ষসাস্তিগ্মতেজসঃ।
মন্যুনাবিষ্টদেহেন সৃষ্টাঃ কালান্তকোপমাঃ ॥৪॥
মহান্ কুশিকবংশশ্চ ব্রহ্মর্ষিশতসঙ্কুলঃ।
স্থাপিতো নরলোকেঽস্মিন্ বিদ্বদ্‌ব্রাহ্মণসংস্তুতঃ ॥৫॥
ঋচীকস্যাত্মজশ্চৈব শুনঃশেপো মহাতপাঃ।
বিমোক্ষিতো মহাসত্রাৎ পশুতামপ্যুপাগতঃ ॥৬॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণ্যমিতি। ত্রিভির্বর্ণৈঃ ক্ষত্রিয়বৈশ্যশূদ্রৈঃ। নরাধিপ! মহারাজেতি পদদ্বয়মেব ক্ষত্রিয়প্রধানপরং ভীষ্মস্য রাজত্বাভাবাৎ। তত্ত্বেন যথার্থতয়া ॥১—২॥

তেনেতি। তপসা অপিশব্দাৎ কৌশলেন চ ॥৩।

যাম্বেতি। যাতুং স্থানান্তরে গন্তুং ধানা পাথেয়রূপা লাজা যেষাং তে পৃষোদরাদিত্বাৎ সাধুঃ। মন্যুনা ক্রোধেন আবিষ্টদেহেন বিশ্বামিত্রেন ॥৪॥

মহানিতি। ব্রহ্মর্ষিশতেন সঙ্কুলো ব্যাপ্তঃ ॥৫॥

ঋচীকস্যেতি। ঋচীকস্য তদাখ্যস্য মুনেঃ। মহাসত্রাৎ বিশালযজ্ঞাৎ ॥৬॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণ্যমিতি ॥১—৫॥ ঋচীকস্যাত্মজ ইত্যত্রাজীগর্ত্তাত্মজ ইতি বোধ্যম্। "সোঽজীগর্ত্তং

যুধিষ্ঠির বলিলেন—'ক্ষত্রিয়শ্রেষ্ঠ পিতামহ! ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রের পক্ষে ব্রাহ্মণত্ব যদি দুর্লভই হয়, তাহা হইলে, মহাত্মা বিশ্বামিত্র ক্ষত্রিয় হইয়া সেই ব্রাহ্মণত্ব কি প্রকারে লাভ করিয়াছিলেন; ইহা আমি শুনিতে ইচ্ছা করি; ধার্ম্মিক নরশ্রেষ্ঠ! তাহা আপনি আমার নিকট যথাযথভাবে বলুন ॥১—২॥

পিতামহ! অমিততেজা সেই বিশ্বামিত্র তপস্যার প্রভাবে মহাত্মা বশিষ্ঠের একশত পুত্ত্রকে সদ্য বিনাশ করিয়াছেন ॥৩॥

বিশ্বামিত্র ক্রোধাবিষ্ট হইয়া কালান্তক যমের ন্যায় তীক্ষ্ণতেজা বহু রাক্ষস সৃষ্টি করিয়াছিলেন ॥৪॥

এবং তিনি এই মনুষ্যলোকে বিশাল কুশিকবংশ স্থাপন করিয়াছিলেন; শত শত ব্রহ্মর্ষি সেই বংশের সহিত মিশিতেন এবং বিদ্বান্ ব্রাহ্মণেরা সেই বংশের প্রশংসা করিতেন ॥৫॥

(১) অগ্নিরধ্যায়ে দাক্ষিণাত্যপুস্তকে নানাবিধং পাঠবৈষম্যং দৃশ্যতে।

(৪) তীক্ষ্ণতেজসঃ···পি।

হরিশ্চন্দ্রঃ ক্রতৌ দেবাং তোষয়িত্বাত্মতেজসা।
পুত্রতামনুসম্প্রাপ্তো বিশ্বামিত্রস্য ধীমতঃ ॥৭॥
নাভিবাদয়তে জ্যেষ্ঠং দেবরাতং নরাধিপ!।
পুত্রাঃ পঞ্চাশদেবাপি শপ্তাঃ শ্বপচতাং গতাঃ ॥৮॥
ত্রিশঙ্কুর্বন্ধুভির্মুক্ত ঐক্ষ্বাকঃ প্রীতিপূর্ব্বকম্।
অবাকৃশিরা দিবং নীতো দক্ষিণামাশ্রিতো দিশম্ ॥৯॥
বিশ্বামিত্রস্য বিপুলা নদী দেবর্ষিসেবিতা।
কৌশিকী চ শিবা পুণ্যা ব্রহ্মর্ষিসুরসেবিতা ॥১০॥
তপোবিঘ্নকরী চৈব পঞ্চচূড়া সুসম্মতা।
রম্ভানামাপ্সরাঃ শাপাদস্য শৈলত্বমাগতা ॥১১॥

### ভারতকৌমুদী

হরিশ্চন্দ্র ইতি। ক্রতৌ স্বানুষ্ঠিতযজ্ঞে ॥৭॥
নেতি। নাভিবাদয়তে জ্যেষ্ঠেতরপুত্রগণ ইতি শেষঃ। শ্বপচতামন্ত্যজবিশেষত্বম্ ॥৮॥
ত্রিশঙ্কুরিতি। ঐক্ষ্বাক ইক্ষ্বাকুপুত্রঃ। অবাকৃশিরা অধোমস্তকঃ ॥৯॥
বিশ্বেতি। কৌশিকী নাম, শিবা সাহায্যজননেন মঙ্গলকারিণী ॥১০॥
তপ ইতি। পঞ্চচূড়া জুটিকা যস্যাঃ সা, সুসম্মতা কামুকপ্রিয়া ॥১১॥

### ভারতভাবদীপঃ

"সোঽবসিযবিমশনযা পরীতং তস্য হ ত্রয়ঃ পুত্রা আসুঃ শুনঃপুচ্ছঃ শুনঃশেপঃ শুনোলাঙ্গুল" ইতি শ্রুতেঃ শুনঃশেপস্য পিতাজীগর্ত্ত ইত্যবগমাৎ; কল্পান্তরাভিপ্রায়েণ বেদং জ্ঞেয়ম্।৬॥ দেবাংস্তোষয়িত্বা তৈর্প্রোক্ষিতঃ সন্, পুত্রতাং বিশ্বামিত্রস্যানুসম্প্রাপ্ত ইতি সম্বন্ধঃ।৭॥ নাভিবাদয়তে ন নমস্কুর্ব্বান্তু, অনুস্বারলোপ আর্ষঃ। দেবরাতং দেবৈর্বিশ্বামিত্রায় দত্তং তেন চ জ্যেষ্ঠং কৃতং সন্তম্,

ঋচীক মুনির পুত্র মহাতপা শুনঃশেপ বিশ্বামিত্রেরই প্রভাবে পশুত্ব প্রাপ্ত হইয়া, মহাযজ্ঞ হইতে বিচ্যুত হন ॥৬॥

রাজা হরিশ্চন্দ্র যজ্ঞে নিজের প্রভাবে দেবগণকে সন্তুষ্ট করিয়া জ্ঞানী বিশ্বামিত্রের পুত্রত্ব প্রাপ্ত হইয়াছিলেন ॥৭॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ! অপর পঞ্চাশৎ পুত্র, জ্যেষ্ঠ দেবরাতকে নমস্কার করে না বলিয়া, তাহারা বিশ্বামিত্রের অভিসম্পাতে অন্ত্যজ হইয়াছিল ॥৮॥

বন্ধুগণপরিত্যক্ত ইক্ষ্বাকুপুত্র ত্রিশঙ্কু দক্ষিণ দিকে যাইয়া, অধোমুখ হইয়া, সন্তুষ্ট বিশ্বামিত্রের প্রভাবে, স্বর্গে প্রেরিত হইয়াছিলেন ॥৯॥

(১) ত্রিশঙ্কুর্বন্ধুভিস্ত্যক্তঃ পি।

তথৈবাস্য ভয়াদ্বদ্ধা বশিষ্ঠঃ সলিলে পুরা।
আত্মানং মজ্জয়ন্ শ্রীমান্ বিপাশঃ পুনরুত্থিতঃ ॥১২॥
তদা প্রভৃতি পুণ্যা হি বিপাশাভূন্মহানদী।
বিখ্যাতা কর্ম্মণা তেন বশিষ্ঠস্য মহাত্মনঃ ॥১৩॥
বাগ্‌ভিশ্চ ভগবান্ যেন দেবসেনাগ্রগঃ প্রভুঃ।
স্তুতঃ প্রীতমনাশ্চাসীচ্ছাপাচ্চৈনমমুঞ্চত ॥১৪॥

ভারতকৌমুদী

তথেতি। বদ্ধা পাশেনাত্মানং সংবদ্ধ্য। তরঙ্গাঘাতেন বিগতঃ পাশোবন্ধনং যস্য স বিপাশঃ ॥১২॥
তদেতি। বিপাশা নাম বিখ্যাতা মহানদ্যভূৎ ॥১৩॥
বাগ্‌ভিরিতি। ভগবান দেবসেনায়া অগ্রগঃ প্রভুর্দেবরাজঃ যেন বিশ্বামিত্রেন বাগ্‌ভিস্তুতঃ, তেন চ প্রীতমনা আসীৎ, বশিষ্ঠপুত্রাণাং শাপাচ্চ এনং বিশ্বামিত্রম্ অমুঞ্চত অমোচয়ৎ। কদাচিদ্বিশ্বামিত্রঃ শ্বপচো ভবেতি শপ্তং ত্রিশঙ্কুং যাজয়ন্ ত্বমপি শ্বপচো ভবেতি বশিষ্ঠপুত্রৈঃ শপ্তঃ সন্ চৌর্য্যেণ মৃতকুক্কুরজঘনমাংসং হরন্ পক্তুমারেভে; ইন্দ্রশ্চ তং মাংসং হরন্ বিশ্বামিত্রেন স্তুতস্তং তচ্ছাপাৎ অমোচয়ৎ ॥১৪॥

ভারতভাবদীপঃ

শপ্তা যেনেতি শেষঃ ॥৮॥ বর্দ্ধা ভর্ত্তুঃ বসিষ্ঠশাপেন চাণ্ডালতাং গতত্বাৎ দিবং যেন নীতঃ ॥৯—১০॥ পঞ্চ চূড়াঃ বলয়ভেদা যস্যা সা। চূড়া বলয়ভেদে স্যা"দিতি মেদিনী ॥১১—১৩॥ বাগ্‌ভিরিতি। ত্রিশঙ্কুং যাজয়ন্ বিশ্বামিত্রো বসিষ্ঠপুত্রৈঃ শপ্তঃ শ্বপচস্য যাজকত্বং শ্বপচো ভবিষ্যসীতি, তং শাপমৃতং কর্ত্তুং বিশ্বামিত্রঃ কস্যাঞ্চিদাপদ শ্বজাঘনীং চৌর্য্যেণাহৃত্য পক্তুমারেভে, তামিন্দ্রঃ শ্যেনরূপেণ হৃতবান্ তাবতৈবায়ং শাপান্মুক্তো ববর্ষ চেন্দ্র ইতি। দেবসেনানামগ্রগঃ

দেবর্ষি, ব্রহ্মর্ষি ও দেবগণসেবিতা সর্ব্বজনমঙ্গলকারিণী পবিত্রা ও বিশালা কৌশিকী নদী বিশ্বামিত্রেরই প্রভাবে উৎপন্ন হইয়াছিল ॥১০॥

পঞ্চচূড়াসম্পন্না ও কামুকপ্রিয়া রম্ভানাম্নী অপ্সরা বিশ্বামিত্রের তপস্যার বিঘ্ন করিতেছিল।, তখন সে বিশ্বামিত্রের অভিসম্পাতে পাষাণ হইয়া গিয়াছিল ॥১১॥

পূর্ব্বকালে তপস্বী বশিষ্ঠ বিশ্বামিত্রের ভয়ে পাশদ্বারা আপনাকে বন্ধন করিয়া, এক নদীর জলে মগ্ন করেন; তখন তরঙ্গের আঘাতে সেই পাশ ছিন্ন হওয়ায় তিনি পুনরায় উত্থিত হন ॥১২॥

মহাত্মা বশিষ্ঠের সেই কার্য্যে তদবধি সেই মহানদী পবিত্র বিপাশা নামে বিখ্যাত হইয়াছে ॥১৩॥

দেবসেনার অগ্রগামী ভগবান্ দেবরাজ যাঁহার স্তবে সন্তুষ্ট হইয়া তাঁহাকে

ধ্রুবস্যৌত্তানপাদস্য ব্রহ্মর্ষীণাং তথৈব চ।
মধ্যে জ্বলতি যো নিত্যমুদীচীমাশ্রিতো দিশম্ ॥১৫॥
তস্যৈতানি চ কর্ম্মাণি তথান্যানি চ কৌরব!।
ক্ষত্রিয়স্যেত্যতো জাতমিদং কৌতূহলং মম ॥১৬॥ (যুগ্মকম্)
কিমেতদিতি তত্ত্বেন প্রব্রূহি ভরতর্ষভ!।
দেহান্তরমনাসাদ্য কথং স ব্রাহ্মণোঽভবৎ ॥১৭॥
এতত্তত্ত্বেন মে তাত! সর্ব্বমাখ্যাতুমর্হসি।
মতঙ্গস্য যথা তত্ত্বং তথৈবৈতদ্বদস্ব মে ॥১৮॥
স্থানে মতঙ্গো ব্রাহ্মণ্যং নালভদ্ভরতর্ষভ!।
চাণ্ডালযোনৌ জাতো হি কথং ব্রাহ্মণ্যমাপ্তবান্ ॥১৯॥

ভারতকৌমুদী

ধ্রুবস্যেতি। উত্তানপাদস্যাপত্যমিত্যৌত্তানপাদস্তস্য তথা ব্রহ্মর্ষীণাং মরীচ্যাদীনাং চ মধ্যে যো বিশ্বামিত্রঃ, উদীচীং উত্তরাং দিশমাশ্রিতঃ সন্ নিত্যং জ্বলতি নক্ষত্ররূপেণ প্রকাশতে, ক্ষত্রিয়স্য তস্য বিশ্বামিত্রস্য এতানি অন্যানি চ কর্ম্মাণি বভূবুরিত্যতো মমেদং কৌতূহলং জাতম্ ॥১৫—১৬॥

কিমিতি। অনাসাদ্য অপ্রাপ্য, স বিশ্বামিত্রঃ ॥১৭॥

এতদিতি। মতঙ্গস্য ব্রাহ্মণ্যাং শূদ্রাজ্জাতস্য চণ্ডালস্য ॥১৮॥

ভারতভাবদীপঃ

শ্রেষ্ঠ ইন্দ্রঃ ॥১৪॥ জ্বলতি তারারূপেণ ॥১৫—১৭॥ মতঙ্গস্য ব্রাহ্মণ্যাং শূদ্রাজ্জাতস্য চাণ্ডালস্য যথা মহতাপি তপসা ব্রাহ্মণ্যমপ্রাপ্যং জাতং তথৈবৈতন্মম ভাতি, ত্বং তু যথা জাতং তথা বদস্ব ॥১৮॥

বশিষ্ঠপুত্রগণের শাপ হইতে মুক্ত করিয়াছিলেন। (ইহার ইতিহাস টীকায় দ্রষ্টব্য) ॥১৪॥

যে বিশ্বামিত্র উত্তর দিকে থাকিয়া উত্তানপাদ রাজার পুত্র ধ্রুব এবং মরীচি-প্রভৃতি ব্রহ্মর্ষিগণের মধ্যে প্রত্যহ নক্ষত্ররূপে আকাশে প্রকাশিত হন। কৌরবনন্দন! সেই ক্ষত্রিয় বিশ্বামিত্রের এই সকল ও অন্যান্য বহুতর কর্ম্ম শুনিতে পাওয়া যায়। এই জন্যই ইহা বিস্তৃতভাবে শুনিবার জন্য আমার কৌতুক জন্মিয়াছে ॥১৫—১৬॥

ভরতশ্রেষ্ঠ! এটা কি? আপনি ইহা যথার্থভাবে বলুন। বিশ্বামিত্র অন্য শরীর ধারণ না করিয়াই কি প্রকারে ব্রাহ্মণ হইয়াছিলেন ॥১৭॥

তাত! আপনি এই সকল বিষয় আমার নিকট যথাযথভাবে বলুন এবং মতঙ্গেরও যে রূপতত্ত্ব তাহাও আপনি আমার নিকট বিবৃত করুন ॥১৮॥

(১৯) ইতঃ পরং—'তৃতীয়োঽধ্যায়ঃ'—বঙ্গ নি।

ভীষ্ম উবাচ।

শ্রূয়তাং পার্থ তত্ত্বেন বিশ্বামিত্রো যথা পুরা।
ব্রাহ্মণত্বং গতস্তাত! ব্রহ্মর্ষিত্বং তথৈব চ ॥২০॥
ভরতস্যান্বয়ে চৈবাজমীঢ়ো নাম পার্থিবঃ।
বভূব ভরতশ্রেষ্ঠ! যজ্বা ধর্ম্মভৃতাং বরঃ ॥২১॥
তস্য পুত্রো মহানাসীজ্জহ্নুর্নাম নরেশ্বরঃ।
দুহিতৃত্বমনুপ্রাপ্তা গঙ্গা যস্য মহাত্মনঃ ॥২২॥
তস্যাত্মজস্তুল্যগুণঃ সিন্ধুদ্বীপো মহাযশাঃ।
সিন্ধুদ্বীপাচ্চ রাজর্ষির্ব্বলাকাশ্বো মহাবলঃ ॥২৩॥

---

ভারতকৌমুদী

স্থান ইতি। স্থানে যুক্তং "যুক্তে দ্বে সাম্প্রতং স্থানে" ইত্যমরঃ। চাণ্ডালযোনৌ জাতো জাতং বৎ "স্যাচ্চণ্ডালস্ত জনিতো ব্রাহ্মণ্যাং বৃষলেন যঃ" ইতি স্মৃতেঃ ॥১৯॥

শ্রূয়তামিতি। তত্ত্বেন যথার্থতয়া। গতঃ প্রাপ্তঃ ॥২০॥

ভরতস্যেতি। ভরতস্য প্রসিদ্ধদুষ্মন্তপুত্রস্য। যজ্বা যথাবিধানং যাগকর্ত্তা ॥২১॥

তস্যেতি। অতএব গঙ্গা জাহ্নবীত্যাখ্যায়ত ইতি ভাবঃ ॥২২॥

তস্যেতি। তুল্যগুণঃ পিতৃসমানগুণকঃ ॥২৩॥

ভারতভাবদীপঃ

স্থানে যুক্তম্। কথং ব্রাহ্মণ্যং প্রাপ্তবান্ বিশ্বামিত্র ইতি শেষঃ ॥১৯॥ শ্রূয়তামিতি। ব্রাহ্মণেষ্বপি

ভরতশ্রেষ্ঠ! মতঙ্গ যে ব্রাহ্মণত্ব লাভ করে নাই, তাহা সঙ্গতই হইয়াছিল। কারণ, যে চণ্ডাল হইয়া জন্মিয়াছিল, সে কি প্রকারে ব্রাহ্মণত্ব লাভ করিত? ॥১৯॥

ভীষ্ম বলিলেন—'বৎস পৃথানন্দন! পূর্ব্বকালে বিশ্বামিত্র যে প্রকারে ব্রাহ্মণত্ব ও ব্রহ্মর্ষিত্ব লাভ করিয়াছিলেন, তাহা তুমি যথাযথভাবে শ্রবণ কর ॥২০॥

ভরতশ্রেষ্ঠ! ভরতরাজার বংশে আজমীঢ়নামে যাজ্ঞিক ও ধার্ম্মিকশ্রেষ্ঠ এক রাজা ছিলেন ॥২১॥

তাঁহার পুত্র 'জহ্নু' মহারাজ হইয়াছিলেন; গঙ্গা যে মহাত্মার কন্যাত্ব লাভ করিয়াছিলেন ॥২২॥

সেই জহ্নুর পুত্র সিন্ধুদ্বীপ পিতার তুল্য গুণবান্ ও মহাযশা হইয়াছিলেন; সেই সিন্ধুদ্বীপ হইতে বলাকাশ্বনামে এক মহাবল রাজর্ষি জন্মগ্রহণ করেন ॥২৩॥

---

(২৩) সিন্ধুদ্বীপস্ত রাজর্ষিঃ...পি।

বল্লভস্তস্য তনয়ঃ সাক্ষাদ্ধর্ম্ম ইবাপরঃ।
কুশিকস্তস্য তনয়ঃ সহস্রাক্ষসমদ্যুতিঃ ॥২৪॥
কুশিকস্যাত্মজঃ শ্রীমান্ গাধির্নাম জনেশ্বরঃ।
অপুত্রঃ প্রসবেনার্থী বনবাসমুপাবসৎ ॥২৫॥
কন্যা জজ্ঞে সুতাত্তস্য বনে নিবসতঃ সতঃ।
নাম্না সত্যবতী নাম রূপেণাপ্রতিমা ভুবি ॥২৬॥
তাং বব্রে ভার্গবঃ শ্রীমাংশ্চ্যবনস্যাত্মসম্ভবঃ।
ঋচীক ইতি বিখ্যাতো বিপুলে তপসি স্থিতঃ ॥২৭॥
স তাং ন প্রদদৌ তস্মৈ ঋচীকায় মহাত্মনে।
দরিদ্র ইতি মত্বা বৈ গাধিঃ শত্রুনিবর্হণঃ ॥২৮॥

---

## ভারতকৌমুদী

বল্লভ ইতি। সহস্রাক্ষসমদ্যুতিঃ ইন্দ্রসমানতেজাঃ।২৪॥
কুশিকস্তেতি। প্রসবেন পুত্রেণ অর্থী ঈশ্বরাস্তিকে প্রার্থনাকারী ॥২৫॥
কন্যেতি। তস্য কুশিকস্য সুতাদ্গাধেঃ, জজ্ঞে জাতা।২৬॥
তামিতি। বব্রে যযাচে, ভার্গবো ভৃগুবংশীয়ঃ, শ্রীমান্ কান্তিমান্ ॥২৭॥
স ইতি। শত্রুনিবর্হণঃ শত্রুদমনকারী।২৮॥

## ভারতভাবদীপঃ

ঋষিত্বং মন্ত্রদ্রষ্টৃত্বং গোত্রপ্রবর্ত্তকত্বং বা ॥২০—২৩॥ বল্লভো নাম।২৪॥ প্রসবেন সোমাভিষব নিমিত্তেন অর্থী পুত্রার্থী ॥২৫॥ সুতাৎ সোমাভিষবোপলক্ষিতাদ্যজ্ঞাৎ বহুদ্রব্যবিহিতাত্তাদৃশী বন

তাঁহার পুত্র 'বল্লভ' মূর্ত্তিমান্ দ্বিতীয় ধর্ম্মের ন্যায় রাজা ছিলেন; তাঁহার 'পুত্র 'কুশিক' ইন্দ্রের তুল্য তেজস্বী রাজা হইয়াছিলেন ॥২৪॥

কুশিকের পুত্র সুন্দরমূর্ত্তি 'গাধি' তৎপরে রাজা হন; কিন্তু তিনি পুত্র না হওয়ায় পুত্রার্থী হইয়া বনে বাস করেন ॥২৫॥

কুশিকের পুত্র গাধি বনে বাস করিতে থাকিলে, তাঁহার একটী কন্যা জন্মিয়াছিল, তাহার নাম হইয়াছিল 'সত্যবতী' এবং সে রূপে পৃথিবীতে অতুলনীয়া হইয়াছিল ॥২৬॥

মহাতপস্বী ও সুন্দরমূর্ত্তি ভৃগুবংশীয় চ্যবনের পুত্র ঋচীক যাইয়া সেই সত্যবতীকে প্রার্থনা করিয়াছিলেন ॥২৭॥

শত্রু-দমনকারী গাধি মহাত্মা ঋচীককে দরিদ্র মনে করিয়া তাঁহার হস্তে সত্যবতীকে দান করিতে সম্মত হইলেন না ॥২৮॥

প্রত্যাখ্যায় পুনর্যাতমব্রবীদ্রাজসত্তমঃ।
শুল্কং প্রদীয়তাং মহ্যং ততো বেৎস্যসি মে সুতাম্ ॥২৯॥

ঋচীক উবাচ।

কিং প্রযচ্ছামি রাজেন্দ্র! তুভ্যং শুল্কমহং নৃপ!।
দুহিতুর্ব্রূহ্যসংসক্তো মাভূত্তত্র বিচারণা ॥৩০॥

গাধিরুবাচ।

চন্দ্ররশ্মিপ্রকাশানাং হয়ানাং বাতরংহসাম্।
একতঃ শ্যামকর্ণানাং সহস্রং দেহি ভার্গব! ॥৩১॥

ভীষ্ম উবাচ।

ততঃ স ভৃগুশার্দূলশ্চ্যবনস্যাত্মজঃ প্রভুঃ।
অব্রবীদ্বরুণং দেবমাদিত্যং পতিমম্ভসাম্ ॥৩২॥

ভাবতকৌমুদী

প্রত্যীতি। যাতং পস্থিতং ঋচীকম্। বেৎস্যসি লপ্স্যসে ॥২৯।

কিমিতি। দুহিতুঃ শুল্কমিতি সম্বন্ধঃ। অসংসক্তঃ অধিকশুল্কগ্রহণে অব্যাপৃতঃ।৩০।

চন্দ্রেতি। হে ভার্গব! চন্দ্ররশ্মীনামিব প্রকাশঃ শুভ্রা দীপ্তির্যেষাং তেষাম্, বাতস্য বায়োরিব রংহো বেগো যেষাং তেষাম্, একত একস্মিন্ পার্শ্বে শ্যামা কর্ণা যেষাং তেষাঞ্চ হয়ানামশ্বানাং সহস্রং কন্যায়াঃ শুল্করূপেণ দেহি ॥৩১॥

তত ইতি। প্রভুস্তপঃপ্রভাবশালী। আদিত্যমদিতেঃ পুত্রম ॥৩২॥

ভারতভাবদীপঃ

বাগ্যোগৈব কন্যা জজ্ঞে ॥২৬। ভার্গবো ভৃগোর্গোত্রাপত্যম্ ॥২৭—২৮॥ বেৎস্যসি উদ্বাহেন

ঋচীক প্রত্যাখ্যাত হইয়া প্রস্থান করিলে, রাজশ্রেষ্ঠ গাধি পুনরায় তাঁহাকে বলিলেন—‘আমার কন্যাটীর শুল্কদান করুন, তৎপরে তাহাকে লাভ করিবেন ॥২৯॥

ঋচীক বলিলেন—‘রাজশ্রেষ্ঠ রাজা! আমি আপনাকে কি শুল্ক দান করিব, তাহা আপনি অধিকাকাঙ্ক্ষী না হইয়া বলুন, সে বিষয়ে আপনি কোন বিচার করিবেন না।’ ॥৩০॥

গাধি বলিলেন—‘ভৃগুনন্দন! চন্দ্র কিরণের ন্যায় শুভ্রবর্ণ, বায়ুর তুল্য বেগবান্ এবং একদিকের কর্ণ শ্যামবর্ণ, এইরূপ এক সহস্র অশ্ব কন্যার শুল্করূপে আমাকে আপনি দান করুন’ ॥৩১॥

(২৯) শুল্কং প্রদীয়তাং মহ্যং ততো লপ্স্যসি মে সুতাম্…পি।

(৩০) দুহিতুর্ব্রূহ্যসংসক্তঃ…পি।

একতঃ শ্যামকর্ণানাং হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
সহস্রং বাতবেগানাং ভিক্ষে ত্বাং দেবসত্তম। ॥৩৩॥
তথেতি বরুণো দেব আদিত্যো ভৃগুসত্তমম্।
উবাচ যত্র তে চ্ছন্দস্তত্রোত্থাস্যন্তি বাজিনঃ ॥৩৪॥
ধ্যাতমাত্রমৃচীকেন হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
গঙ্গাজলাৎ সমুত্তস্থৌ সহস্রং বিপুলৌজসাম্ ॥৩৫॥
অদূরে কান্যকুব্জস্য গঙ্গায়াস্তীরমুত্তমম্।
অশ্বতীর্থং তদদ্যাপি মানবৈঃ পরিচক্ষ্যতে ॥৩৬॥
ততো বৈ গাধয়ে তাত। সহস্রং বাজিনাং শুভম্।
ঋচীকঃ প্রদদৌ প্রীতঃ শুল্কার্থং তপসাং বরঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

একত ইতি। চন্দ্রস্যেব বর্চ্চঃ শুভ্রা কান্তির্যেষাং তেষাম্। ভিক্ষে র্দ্বিকর্ম্মকঃ ॥৩৩॥
তথেতি। ছন্দঃ অভিপ্রায়ঃ, উত্থাস্যন্তি উৎপৎস্যন্তে ॥৩৪॥
ধ্যাতেতি। ধ্যাতমাত্রং চিন্তাকরণমাত্রম্ ॥৩৫॥
অদূর ইতি। কান্যকুব্জস্য তদাখ্যস্য দেশস্য। তৎ তেষামশ্বানামুৎপত্তিস্থানম্ ॥৩৬॥
তত ইতি। গাধয়ে গাধিরাজায় শুল্কার্থং তৎ কন্যায়াঃ পণার্থম্ ॥৩৭॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর ভৃগুবংশশ্রেষ্ঠ ও তপঃপ্রভাবশালী ঋচীক যাইয়া, জলাধিপতি অদিতির পুত্র বরুণদেবকে কহিলেন—॥৩২॥

'দেবশ্রেষ্ঠ। একদিকের কর্ণ শ্যামবর্ণ, চন্দ্রের ন্যায় শুভ্রকান্তি এবং বায়ুর তুল্য বেগবান্ এক সহস্র অশ্ব আমি আপনার নিকট প্রার্থনা করি ॥৩৩॥

তখন অদিতির পুত্র বরুণদেব ঋচীককে বলিলেন, 'তাহাই হইবে' যে স্থানে আপনার ইচ্ছা, সেই স্থানেই এইরূপ এক সহস্র অশ্ব উত্থিত হইবে ॥৩৪॥

তাহার পর ঋচীক চিন্তা করিবামাত্র চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ ও মহাতেজা এক সহস্র অশ্ব গঙ্গাজল হইতে উত্থিত হইল ॥৩৫॥

যে স্থান হইতে সেই অশ্ব সকল উত্থিত হইয়াছিল, তাহা কান্যকুব্জের নিকটে গঙ্গার উত্তম তীর; সেই দেশের মানুষেরা সেই স্থানটাকে অদ্যাপি অশ্বতীর্থ বলে ॥৩৬॥

বৎস। তাহার পর জপকারীশ্রেষ্ঠ ঋচীক সন্তুষ্টচিত্তে শুভলক্ষণসম্পন্ন সেই সহস্র অশ্ব, শুল্কের জন্য গাধিরাজাকে দান করিলেন ॥৩৭॥

(৩৭) শুল্কার্থং তপতাং বরঃ....বঙ্গ।

ততঃ স বিস্মিতো রাজা গাধিঃ শাপভয়েন চ।
দদৌ তাং সমলঙ্কৃত্য কন্যাং ভৃগুসুতায় বৈ ॥৩৮॥
জগ্রাহ বিধিবৎ পাণিং তস্যা ব্রহ্মর্ষিসত্তমঃ।
সা চ তং পতিমাসাদ্য পরং হর্ষমবাপ হ ॥৩৯॥
স তুতোষ চ ব্রহ্মর্ষিস্তস্যা বৃত্তেন ভারত।।
ছন্দয়ামাস চৈবৈনাং বরেণ বরবর্ণিনীম্ ॥৪০॥
মাত্রে তৎ সর্ব্বমাচখ্যৌ সা কন্যা রাজসত্তম।।
অথ তামব্রবীন্মাতা সুতাং কিঞ্চিদবাঙ্মুখীম্ ॥৪১॥
মমাপি পুত্রি! ভর্ত্তা তে প্রসাদং কর্ত্তুমর্হতি।
অপত্যস্য প্রদানেন সমর্থশ্চ মহাতপাঃ ॥৪২॥
ততঃ সা ত্বরিতং গত্বা তৎ সর্ব্বং প্রত্যবেদয়ৎ।
মাতুশ্চিকীর্ষিতং রাজন্! ঋচীকস্তামথাব্রবীৎ ॥৪৩॥

ভারতকৌমুদী

তত ইতি। বিস্মিতঃ দুর্লভানামশ্বানাং দানাৎ।৩৮॥
জগ্রাহেতি। তস্যা গাধিকন্যায়াঃ, ব্রহ্মর্ষিসত্তমো ঋচীকঃ ॥৩৯॥
স ইতি। বৃত্তেন ব্যবহারেণ ছন্দয়ামাস তোষয়ামাস ॥৪০।
মাত্র ইতি। মাত্রে গাধিরাজভার্য্যায়ৈ। অবাঙ্মুখীং লজ্জয়া ॥৪১॥
মমেতি। প্রসাদমনুগ্রহম্। সমর্থঃ অপত্যপ্রদানে ॥৪২॥

তাহাতে গাধিরাজা বিস্ময়াপন্ন হইয়া, শাপের ভয়ে সেই কন্যাটীকে অলঙ্কৃত করিয়া, ঋচীকের হস্তে সম্প্রদান করিলেন।৩৮॥

তখন ব্রহ্মর্ষিশ্রেষ্ঠ ঋচীক যথাবিধানে সেই কন্যাটীর পাণিগ্রহণ করিলেন; সেই কন্যাটীও ঋচীককে পতিলাভ করিয়া অত্যন্ত আনন্দিত হইলেন ॥৩৯॥

ভরতনন্দন! ক্রমে ব্রহ্মর্ষি ঋচীক সেই কন্যার ব্যবহারে সন্তুষ্ট হইলেন এবং বর দান করিবার ইচ্ছা জানাইয়া সেই বরবর্ণিনীকে আনন্দিত করিলেন ॥৪০॥

রাজশ্রেষ্ঠ! তখন সেই কন্যাটী যাইয়া, তাহার মাতার নিকট সেই সমস্ত কথা বলিল। তাহার পর মাতা লজ্জায় কিঞ্চিৎ অবনতবদনা সেই কন্যাটীকে বলিলেন—॥৪১॥

'বৎস! তোমার স্বামী সন্তান প্রদানদ্বারা, আমার উপরেও অনুগ্রহ করিতে পারেন। কারণ, তিনি মহাতপা বলিয়া এবিষয়েও সমর্থ হইবেন ॥৪২॥

(৩৯) ব্রাহ্মণসত্তম···হর্ষমবাপ চ—পি।

গুণবন্তমপত্যং সা নচিরাজ্জনয়িষ্যতি।
মম প্রসাদাৎ কল্যাণি! মাভূত্তে প্রণয়োঽন্যথা ॥৪৪॥
তব চৈব গুণশ্লাঘী পুত্র উৎপৎস্যতে মহান্।
অস্মদ্বংশকরঃ শ্রীমান্ সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৪৫॥
ঋতুস্নাতা চ সাশ্বত্থং ত্বঞ্চ বৃক্ষমুদুম্বরম্।
পরিষ্বজেতাঃ কল্যাণি! তত এবমবাপ্স্যথঃ ॥৪৬॥
চরুদ্বয়মিদং চৈব মন্ত্রপূতং শুচিস্মিতে!।
ত্বং চ সা চোপভুঞ্জীতং ততঃ পুত্রাববাপ্স্যথঃ ॥৪৭॥
ততঃ সত্যবতী হৃষ্টা মাতরং প্রত্যভাষত।
যদৃচীকেন কথিতং তচ্চাচখ্যৌ চরুদ্বয়ম্ ॥৪৮॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রত্যবেদয়ৎ ভর্ত্তারং ব্যজ্ঞাপৎ। চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্ ॥৪৩॥

গুণেতি। গুণবন্তমিতি শব্দাভিধেয়ে পুংলিঙ্গম্ "শব্দাভিধেয়ে লিঙ্গং স্যাৎ শব্দলিঙ্গমথাপি বা। শোভনাৰ্য়ে কলত্রায় দারান্ গচ্ছন্তি শোভনান্" ইতি বররুচিবচনাৎ। অতএব অপত্যং পুত্রমিতি বিবক্ষিতম্। প্রণয়ো মাতৃসৌহার্দ্দম্ ॥৪৪॥

তবেতি। গুণশ্লাঘী গুণগৰ্ব্বী, মহান্ প্রশস্তঃ ॥৪৫॥

ঋত্বিতি। পরিষ্বজেতা আলিঙ্গেঃ এবং পুত্রম্ ॥৪৬॥

চর্ব্বিতি। শুচি শুভ্রং স্মিতং মন্দহাস্যং যস্যাস্তৎ সম্বোধনম্ ॥৪৭॥

রাজা! তদনন্তর সত্যবতী সত্বর যাইয়া মাতার অভীষ্ট সেই সমস্ত বিষয় স্বামীকে জানাইলেন। তখন ঋচীক তাঁহাকে বলিলেন—॥৪৩॥

'কল্যাণি! আমার অনুগ্রহে অচিরকালমধ্যে তোমার মাতাও গুণবান পুত্র জন্মাইবেন; তাহাতে তোমার মাতৃসৌহার্দ্দ ভগ্ন হইবে না ॥৪৪॥

তোমারও পরম সুন্দর, প্রশংসনীয় ও গুণশ্লাঘ্য একটী পুত্র জন্মিবে এবং সে আমাদের বংশ রক্ষা করিবে। ইহা আমি তোমার নিকট সত্য বলিতেছি ॥৪৫॥

কল্যাণি! তোমার মাতা ঋতুস্নান করিয়া অশ্বত্থবৃক্ষ আলিঙ্গন করিবেন এবং তুমি ঋতুস্নান করিয়া যজ্ঞডুমুর গাছ আলিঙ্গন করিবে, তাহার পর তোমরা এই রূপ পুত্রলাভ করিবে ॥৪৬॥

শুভ্রহাসিনি! তুমিও তোমার মাতা, এই দুইটী মন্ত্রপূত চরু ভক্ষণ করিবে; তাহার পরে পুত্রলাভ করিতে পারিবে ॥৪৭॥

(৪৪) অচিরাজ্জনয়িষ্যতি....বঙ্গ।

তামুবাচ ততো মাতা সুতাং সত্যবতীং তদা।
পুত্রি! পূর্ব্বোপপন্নায়াঃ কুরুষ্ব বচনং মম ॥৪৯॥
ভর্ত্রা য এষ দত্তস্তে চরুর্মন্ত্রপুরস্কৃতঃ।
এনং প্রযচ্ছ মহ্যং ত্বং মদীয়ং ত্বং গৃহাণ চ ॥৫০॥
ব্যত্যাসং বৃক্ষয়োশ্চাপি করবাব শুচিস্মিতে!।
যদি প্রমাণং বচনং মম মাতুরনিন্দিতে! ॥৫১॥
স্বমপত্যং বিশিষ্টং হি সর্ব্ব ইচ্ছত্যনাবিলম্।
ব্যক্তং ভগবতা চাত্র কৃতমেবং ভবিষ্যতি ॥৫২॥
ততো মে ত্বচ্চরৌ ভাগঃ পাদপে চ সুমধ্যমে!।
কথং বিশিষ্টো ভ্রাতা মে ভবেদিত্যেব চিন্তয় ॥৫৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। আচখ্যৌ উবাচ ॥৪৮॥
তামিতি। পূর্ব্বম্ উপপন্নায়া। বয়োবাহুল্যেন গর্ভধারণকালং প্রাপ্তায়া মম ॥৪৯॥
ভর্ত্রেতি। মন্ত্রৈঃ পুরস্কৃতঃ প্রধানীকৃতঃ ॥৫০॥
ব্যত্যাসমিতি। ব্যত্যাসং পরিবর্ত্তনম্, বৃক্ষয়োরশ্বত্থোডুম্বরয়োঃ ॥৫১॥
স্বমিতি। বিশিষ্টমুৎকৃষ্টম্, অনাবিলং নির্দ্দোষম্। ভগবতা মাহাত্ম্যবতা ঋচীকেন ॥৫২॥

ভারতভাবদীপঃ

প্রাপ্স্যসি ॥২৯॥ অসংসক্তো নিঃসংশয়ঃ ॥৩০॥ একত একম্ ॥৩১॥ আদিত্যমদিতেঃ পুত্রম্ ॥৩২॥ ছন্দ ইচ্ছা ॥৩৩—৩৯॥ বরেণ পুত্রং তে দাস্যামীত্যনুগ্রহেণ ॥৪০—৪৮॥ পূর্ব্বোপপন্নায়া

তদনন্তর সত্যবতী যাইয়া, মাতাকে এই সংবাদ বলিলেন এবং ঋচীক যাহা বলিয়াছিলেন, সেই দুইটী চরুর কথাও কহিলেন ॥৪৮॥

তখন মাতা, কন্যা সত্যবতীকে বলিলেন, বৎসে! আমি তোমা হইতে জ্যেষ্ঠা, সুতরাং তুমি আমার বাক্য পালন কর ॥৪৯॥

তোমার স্বামী তোমাকে যে মন্ত্রপূত চরু দিয়াছেন, তাহা তুমি আমাকে দান কর, আর আমার চরু তুমি গ্রহণ কর ॥৫০॥

শুভ্রহাসিনি! অনিন্দিতে! আমি তোমার মাতা, আমার কথায় যদি তোমার বিশ্বাস হয়, তাহা হইলে আমরা বৃক্ষ দুইটীতেও ব্যতিক্রম করিব ॥৫১॥

কারণ, সমস্ত লোকই নিজের সন্তানকে উৎকৃষ্ট ও নির্দ্দোষ দেখিতে ইচ্ছা করে; তারপর ভগবান্ ঋষিও নিশ্চয়ই এবিষয়ে এইরূপই করিবেন ॥৫২॥

---

(৫৩) ততো মে ত্বচ্চরৌ ভাবঃ…বঙ্গ।

তথা চ কৃতবত্যৌ তে মাতা সত্যবতী চ সা।
অথ গর্ভাবনুপ্রাপ্তে উভে তে বৈ যুধিষ্ঠির! ॥৫৪॥
দৃষ্ট্বা গর্ভমনুপ্রাপ্তাং ভার্য্যাং স চ মহানৃষিঃ।
উবাচ তাং সত্যবতীং দুর্ম্মনা ভৃগুসত্তমঃ ॥৫৫॥
ব্যত্যাসেনোপযুক্ত স্তে চরুর্ব্যক্তং ভবিষ্যতি।
ব্যত্যাসঃ পাদপে চাপি সুব্যক্তং তে কৃতঃ শুভে! ॥৫৬॥
ময়া হি বিশ্বং যদ্‌ব্রহ্ম ত্বচ্চরৌ সন্নিবেশিতম্।
ক্ষত্রবীর্য্যঞ্চ সকলং চরৌ তস্যা নিবেশিতম্ ॥৫৭॥
ত্রৈলোক্যবিখ্যাতগুণং ত্বং বিপ্রং জনয়িষ্যসি।
সা চ ক্ষত্রং বিশিষ্টং বৈ তত এতৎ কৃতং ময়া ॥৫৮॥

---

ভারতকৌমুদী

তত ইতি। ভাগঃ অংশঃ, পাদপে বৃক্ষে ॥৫৩॥
তথেতি। তে জননীদুহিতরৌ। অনুপ্রাপ্তে ধৃতবত্যৌ ॥৫৪॥
দৃষ্ট্বেতি। দুর্ম্মনা দুঃখিতচিত্তো ভৃগুসত্তম ঋচীকঃ ॥৫৫॥
ব্যত্যাসেনেতি। উপযুক্তো ভুক্তঃ, তে তয়া, ব্যক্তং ধ্রুবম্ ॥৫৬॥
ময়েতি। বিশ্বং বিশ্বব্যাপি ? সন্নিবেশিতং তদারোপিতম্ ॥৫৭॥
ত্রৈলোক্যেতি। সা তব মাতা, বিশিষ্টমুৎকৃষ্টম্ ॥৫৮॥

---

সুমধ্যমে! তাহা হইলে তোমার চরু আমার ভাগে এবং তোমার বৃক্ষও আমার অংশে যাইবে; বৎসে! আমার ভ্রাতা কি প্রকারে উৎকৃষ্ট হইবে, এই প্রকারেই তুমি চিন্তা কর ॥৫৩॥

যুধিষ্ঠির! পরে সত্যবতী ও তাহার মাতা সেইরূপই করিলেন; তাহার পর তাঁহারা দুইজনই গর্ভপ্রাপ্ত হইলেন ॥৫৪॥

তদনন্তর মহর্ষি ঋচীক, ভার্য্যা সত্যবতীকে গর্ভবতী দেখিয়া দুঃখিত হইয়া বলিলেন—॥৫৫॥

কল্যাণি! নিশ্চয়ই তুমি পরিবর্ত্তন করিয়া চরু ভক্ষণ করিয়াছ এবং নিশ্চয়ই তুমি বৃক্ষালিঙ্গনেও ব্যতিক্রম ঘটাইয়াছ ॥৫৬॥

বিশ্বব্যাপী যে ব্রহ্ম, তাঁহাকে আমি তোমার চরুতে আরোপিত করিয়াছিলাম এবং তোমার মাতার চরুতে সমস্ত ক্ষত্রিয়বীর্য্য সন্নিবেশিত করিয়াছিলাম ॥৫৭॥

---

(৫৫) স তু মহাঋষিঃ…পি।

ব্যত্যাসস্তু কৃতো যস্মাত্ত্বয়া মাত্রা চ তে শুভে!।
তস্মাৎ সা ব্রাহ্মণং শ্রেষ্ঠং মাতা তে জনয়িষ্যতি ॥৫৯॥
ক্ষত্রিয়ং তুগ্রকর্ম্মাণং ত্বং ভদ্রে! জনয়িষ্যসি।
ন হি তে তৎ কৃতং সাধু মাতৃস্নেহেন ভাবিনি! ॥৬০॥
সা শ্রুত্বা শোকসন্তপ্তা পপাত বরবর্ণিনী।
ভূমৌ সত্যবতী রাজংশ্ছিন্নেব রুচিরা লতা ॥৬১॥
প্রতিলভ্য চ সা সংজ্ঞাং শিরসা প্রণিপত্য চ।
উবাচ ভার্য্যা ভর্ত্তারং গাধেয়ী ভার্গবর্ষভম্ ॥৬২॥
প্রসাদয়ন্ত্যাং ভার্য্যায়াং ময়ি ব্রহ্মবিদাং বর!।
প্রসাদং কুরু বিপ্রর্ষে! ন মে স্যাৎ ক্ষত্রিয়ঃ সুতঃ ॥৬৩॥

## ভারতকৌমুদী

ব্যত্যাস ইতি। তে তব মাত্রা ॥৫৯॥
ক্ষত্রিয়মিতি। তে ত্বয়া তৎ চরুবৃক্ষয়োঃ পরিবর্ত্তনম্ ॥৬০॥
সেতি। শোকসন্তপ্তা ক্ষত্রিয়পুত্রোৎপত্তিনিশ্চয়াৎ ॥৬১॥
প্রতীতি। সংজ্ঞাং চৈতন্যম্। গাধেয়ী গাধিতনয়া ॥৬২॥
প্রেতি। ব্রহ্মবিদাং বেদজ্ঞানাম্। প্রসাদমনুগ্রহম্ ॥৬৩॥

## ভারতভাবদীপঃ

ভর্ত্তুঃ সম্বন্ধাৎ পূর্ব্বমুপপন্নায়াঃ গুরুত্বেন প্রাপ্তায়াস্তব ভর্ত্রপেক্ষায়াহং গরীয়সীত্যর্থঃ ॥৫০—৬৩॥

তুমি ত্রিভুবনবিখ্যাত ব্রাহ্মণপুত্র জন্মাইবে এবং তোমার মাতা উৎকৃষ্ট ক্ষত্রিয়-পুত্র প্রসব করিবেন, সেই জন্যই আমি এইরূপ করিয়াছিলাম ॥৫৮॥

কিন্তু কল্যাণি! তুমি ও তোমার মাতা যে হেতু এই পরিবর্ত্তন করিয়াছ; সেই হেতু তোমার মাতা শ্রেষ্ঠ ব্রাহ্মণ জন্মাইবেন ॥৫৯॥

আর ভদ্রে! তুমি উগ্রকর্ম্মা ক্ষত্রিয় প্রসব করিবে। অতএব ভাবিনি! তুমি মাতৃস্নেহে সেই পরিবর্ত্তন করিয়া ভাল কর নাই ॥৬০॥

রাজা! বরবর্ণিনী সত্যবতী ভর্ত্তার বাক্য শুনিয়া, শোকসন্তপ্ত হইয়া, ছিন্ন মনোহরা লতার ন্যায় ভূতলে পতিতা ও মূর্চ্ছিতা হইলেন ॥৬১॥

ক্রমে গাধিতনয়া সত্যবতী চৈতন্য লাভ করিয়া, মস্তকদ্বারা অবনত হইয়া ভৃগু-বংশশ্রেষ্ঠ ঋচীককে বলিলেন—॥৬২॥

'বেদজ্ঞশ্রেষ্ঠ ব্রহ্মর্ষি! আমি আপনার ভার্য্যা, আপনাকে প্রসন্ন করিতেছি, আপনি আমার প্রতি অনুগ্রহ করুন; আমার যেন, ক্ষত্রিয় পুত্র হয় না ॥৬৩॥

কামং মমোগ্রকর্ম্মা বৈ পৌত্রো ভবিতুমর্হতি।
ন তু মে স্যাৎ সুতো ব্রহ্মন্নেষ মে দীয়তাং বরঃ ॥৬৪॥
এবমস্ত্বিতি হোবাচ স্বাং ভার্য্যাং সুমহাতপাঃ।
ততঃ সা জনয়ামাস জমদগ্নিং সুতং শুভম্ ॥৬৫॥
বিশ্বামিত্রং চাজনয়দ্‌গাধিভার্য্যা যশস্বিনী।
ঋষেঃ প্রসাদাদ্রাজেন্দ্র! ব্রহ্মর্ষের্ব্রহ্মবাদিনম্ ॥৬৬॥
ততো ব্রাহ্মণতাং জাতো বিশ্বামিত্রো মহাতপাঃ।
ক্ষত্রিয়ঃ সোঽপ্যথ তথা ব্রহ্মবংশস্য কারকঃ ॥৬৭॥
তস্য পুত্রা মহাত্মানো ব্রহ্মবংশবিবর্দ্ধনাঃ।
তপস্বিনো ব্রহ্মবিদো গোত্রকর্ত্তার এব চ ॥৬৮॥
মধুচ্ছন্দশ্চ ভগবান্ দেবরাতশ্চ বীর্য্যবান্।
অক্ষীনশ্চ শকুন্তশ্চ বভ্রুঃ কালপথস্তথা ॥৬৯॥

ভারতকৌমুদী

কামমিতি। কামং বরম্, উগ্রং ভীষণং কর্ম্ম যুদ্ধাদিকং যস্য সঃ ॥৬৪॥
এবমিতি। হশব্দঃ পাদপূরণে। সুমহাতপা ঋচীকঃ ॥৬৫॥
বিশ্বেতি। ব্রহ্মর্ষেঃ ঋচীকস্য, ব্রহ্মবাদিনং বেদবক্তারম্ ॥৬৬॥
তত ইতি। স ক্ষত্রিয়োঽপি ক্ষত্রিয়পুত্রোঽপি ॥৬৭॥
তস্যেতি। ব্রহ্মবংশবিবর্দ্ধনা ব্রাহ্মণবংশবৃদ্ধিকরাঃ ॥৬৮॥

বরং আমার উগ্রকর্ম্মা পৌত্র হইতে পারে, কিন্তু পুত্র নহে; ব্রাহ্মণ! আমাকে এই বর দান করুন ॥৬৪॥

তখন অতিমহাতপা ঋচীক আপন ভার্য্যা সত্যবতীকে বলিলেন; এই রূপই হউক। তাহার পর, সত্যবতী জমদগ্নিনামক শুভলক্ষণসম্পন্ন পুত্র প্রসব করিলেন ॥৬৫॥

রাজশ্রেষ্ঠ! যশস্বিনী গাধিভার্য্যা ব্রহ্মর্ষি ঋচীকের অনুগ্রহে, বেদবক্তা বিশ্বামিত্রকে প্রসব করিলেন ॥৬৬॥

তদনন্তর বিশ্বামিত্র কালক্রমে মহাতপস্বী হইয়া, ব্রাহ্মণত্ব লাভ করিয়াছিলেন এবং তিনি ক্ষত্রিয়ের পুত্র হইয়াও ব্রাহ্মণবংশকারক হইয়াছিলেন ॥৬৭॥

তাঁহার পুত্রগণও মহাত্মা, ব্রাহ্মণবংশবৃদ্ধিকারক, তপস্বী, বেদজ্ঞ এবং গোত্রকারী হইয়াছিলেন ॥৬৮॥

(৬৬) ব্রহ্মর্ষিং ব্রহ্মবাদিনম্—বঙ্গ।

সর্বে তস্যাদৃতা ধর্ম্মা যস্যৈতে ত্রয় আদৃতাঃ।
অনাদৃতাস্তু যস্যৈতে সর্ব্বাস্তস্যাফলাঃ ক্রিয়াঃ ॥২৬॥

বৈশম্পায়ন উবাচ।

ভীষ্মস্যৈতদ্বচঃ শ্রুত্বা বিস্মিতাঃ কুরুপুঙ্গবাঃ।
আসন্ প্রহৃষ্টমনসঃ প্রীতিমন্তোঽভবং স্তদা ॥২৭॥

যন্মন্ত্রে ভবতি বৃথোপযুজ্যমানে যৎ সোমে ভবতি বৃথাভিষূয়মাণে।
যচ্চাগ্নৌ ভবতি বৃথাভিহূয়মানে তৎ সর্বং ভবতি বৃথাভিধীয়মানে ॥২৮॥

ইত্যেতদৃষিণা প্রোক্তমুক্তবানস্মি যদ্বিভো।
শুভাশুভফলপ্রাপ্তৌ কিমতঃ শ্রোতুমিচ্ছসি ॥২৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে কর্ম্মফলিকোপাখ্যানে ষষ্ঠোঽধ্যায়ঃ * ॥০॥

## ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। এতে ত্রয়ঃ পিতা মাতা উপাধ্যায়শ্চ ॥২৬॥

ভীষ্মস্যেতি। প্রহর্ষ আনন্দঃ, প্রীতিশ্চ প্রেমেতি ভেদঃ ॥২৭॥

পুনরপি ভীষ্ম এবাহ যদিতি। মন্ত্রে গায়ত্র্যাদৌ, বৃথা উপযুজ্যমানে অশুদ্ধভাবেন উচ্চার্য্যমানে সতি, যৎ পাপং ভবতি; সোমে সোমযাগে, বৃথাভিষূয়মানে অঙ্গবৈকল্যেন ক্রিয়মাণে সতি যৎ পাপং ভবতি; অত্র সোমপদং যাগমাত্রোপলক্ষণম্; অগ্নৌ বৃথাভিহূয়মানে অযথা হোমাদ্যাদীক্রিয়মাণে চ সতি যৎ পাপং ভবতি; বৃথাভিধীয়মানে মিথ্যা কথ্যমানে বাক্যে, তৎ সর্ব্বং পাপং ভবতি ॥২৮॥

## ভারতভাবদীপঃ

অধীত্যেতি ॥২০॥ মানসং ধর্ম্মং বিবৃণোতি—বেতি।২১—২৭॥ মন্ত্রোচ্চারণং জিগীষাপূর্ব্বং বৃথা।

যে লোক পিতা, মাতা ও অধ্যাপকের আদর করে, সমস্ত ধর্ম্মের প্রতিই তাহার আদর করা হয়; আর যে লোক এই তিনজনের আদর করে না, তাহার সমস্ত কার্য্যই নিষ্ফল হইয়া যায় ॥২৬॥

বৈশম্পায়ন বলিলেন—কৌরবশ্রেষ্ঠেরা ভীষ্মের এই সকল বাক্য শুনিয়া বিস্ময়াপন্ন ও হৃষ্টচিত্ত হইলেন এবং তখন তাঁহার প্রতি প্রীতিযুক্তও হইয়া পড়িলেন ॥২৭॥

পুনরায় ভীষ্ম বলিলেন—'মন্ত্র অশুদ্ধভাবে উচ্চারণ করিলে যে পাপ হয়, অঙ্গবিকল করিয়া যজ্ঞ করিলে যে পাপ জন্মে এবং অগ্নিতে অযথাবিধানে হোম করিলে যে পাপ হইয়া পড়ে, একমাত্র মিথ্যা কথা বলিলে, সেই সমস্ত পাপ হয় ॥২৮॥

* '...সপ্তমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...দশমোঽধ্যায়ঃ'—নি।

# সপ্তমোঽধ্যায়ঃ

—:০:—

যুধিষ্ঠির উবাচ।

কে পূজ্যাঃ কে নমস্কার্য্যাঃ কাংস্ত্বং নমস্যসি ভারত।।
এতন্মে সর্বমাচক্ষ্ব যেভ্যঃ স্পৃহয়সে নৃপ! ॥১॥
উত্তমাপদ্গতস্যাপি যত্র তে বর্ত্ততে মনঃ।
মনুষ্যলোকে সর্ব্বস্মিন্ যদমুত্রেহ চাপ্যুত ॥২॥

ভারতকৌমুদী

ইতীতি। ঋষিণা বেদব্যাসেন ভীষ্মবাক্যমনূদ্য প্রোক্তং, বিভো! রাজন্ যুধিষ্ঠির! ॥২৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

কে ইতি। পূজ্যত্বং নমস্কার্য্যত্বাদধিকমিতি পৃথগ্ নির্দ্দেশঃ। কাংস্ত্বং নমস্যসীত্যনেন ভীষ্মবিশ্বাস জ্ঞানায় তদাচরণং জিজ্ঞাসিতম্ ॥১॥

উত্তমেতি। উত্তমামাপদং গতস্যাপি দুস্তরাং বিপদং প্রাপ্তস্যাপি। অমুত্র পরলোকে, ইহলোকে চ যৎ হিতং তদাপ ব্রূহীতি শেষঃ ॥২॥

ভারতভাবদীপঃ

সোমাভিষবো দক্ষিণাং বিনা বৃথা। হোমো মন্ত্রং বিনা বৃথা। এতৈস্ত্রিভির্যৎ পাপং তৎ সর্ব্বং মিথ্যাবাদিনো ভবতীত্যর্থঃ ॥২৮॥ প্রাপ্নোঃ প্রাপ্তার্থম্ ॥২৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥

রাজা যুধিষ্ঠির! আমি যাহা বলিলাম এসমস্তই বেদব্যাস বলিয়াছেন। শুভাশুভ ফলাভের বিষয়ে ইহার পর আর কি শুনিতে ইচ্ছা কর? ॥২৯॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'ভরতনন্দন ক্ষত্রিয়প্রধান! এই জগতে কাহারা পূজনীয়? কাহারাই বা নমস্কার্য্য? আপনিই বা কাহাদিগকে নমস্কার করেন এবং আপনি যাহাদের প্রতি স্পৃহা করেন; এই সমস্ত আপনি আমার নিকট বলুন ॥১॥

আপনি বিষম বিপদে পতিত হইলেও সমগ্র মনুষ্যলোকে যাঁহার উপরে আপনার মন প্রতিষ্ঠিত থাকে এবং ইহলোকে ও পরলোকে যাহা হিত তাহাও বলুন ॥২॥

ভীষ্ম উবাচ।

স্পৃহয়ামি দ্বিজাতিভ্যো যেষাং ব্রহ্ম পরং ধনম্।
যেষাং স্বপ্রত্যয়ঃ স্বর্গস্তপঃ স্বাধ্যায়সাধনম্ ॥৩॥
যেষাং বালাশ্চ বৃদ্ধাশ্চ পিতৃপৈতামহীং ধুরম্।
উদ্বহন্তি ন সীদন্তি তেভ্যো বৈ স্পৃহয়াম্যহম্ ॥৪॥
বিদ্যাস্বভিবিনীতানাং দান্তানাং মৃদুভাষিণাং।
শ্রুতবৃত্তোপপন্নানাং সদাক্ষরবিদাং সতাম্ ॥৫॥
সংসৎসু বদতাং তাত! হংসানামিব সঙ্ঘশঃ।
মঙ্গল্যরূপা রুচিরা দিব্যজীমূতনিঃস্বনাঃ ॥৬॥
সম্যগুচ্চারিতা বাচঃ শ্রূয়ন্তে হি যুধিষ্ঠির!।
শুশ্রূষমাণে নৃপতৌ প্রেত্য চেহ সুখাবহাঃ ॥৭॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

স্পৃহয়ামীতি। স্পৃহয়ামি ভক্ত্যাভিলষামি, দ্বিজাতিভ্যো ব্রাহ্মণেভ্যঃ। "স্পৃহেরীপ্সিত" মিত্যপাদানে পঞ্চমী। দ্বিজাতীন্ বিশিনষ্টি যেষামিতি ব্রহ্ম পরমাত্মৈব পরমুৎকৃষ্টং ধনম্, ন পুনরিতরসাধারণবৎ দ্রব্যং ধনমিতি ভাবঃ। যেষাং স্বপ্রত্যয় আত্মজ্ঞানমেব স্বর্গঃ, স্বাধ্যায় সাধনং বেদাধ্যয়নসম্পাদনমেব চ তপঃ। তথাচ যে স্বর্গমকাময়মানাস্তত্ত্বজ্ঞানমেব কাময়ন্তে; বেদাধ্যয়নমেব চ প্রধানং তপো মন্যন্তে ইত্যর্থঃ ॥৩॥

যেষামিতি। ধুরং যজনাদিষট্কর্ম্মরূপং ভারমুদ্বহন্তি, তত্র দারিদ্র্যেঽপি সতি ন সীদন্তি অবসন্না ন ভবন্তি ॥৪॥

বিদ্যাস্বিতি। হে তাত বৎস! যুধিষ্ঠির! বিদ্যাসু শাস্ত্রেষু অভিবিনীতানামভিনিবিষ্টানাম্, দান্তানাং ইন্দ্রিয়দমনশীলানাম্। শ্রুতং শাস্ত্রজ্ঞানং বৃত্তং সদাচারশ্চ তাভ্যামুপপন্নানাং যুক্তানাম্, অক্ষরবিদাং ব্রহ্মজ্ঞানাম্, সতাং সাধূনাম্। হংসানামিব মধুরস্বরেণ, সংসৎসু সভাসু শুশ্রূষমাণে

ভারতভাবদীপঃ

কে পূজ্যা ইত্যাদিনা পূর্ব্বোক্তধর্ম্মান্ বিবৃণোতি, তত্রাপি চকুর্দন্তাদিত্যাদিনা আতথ্যং কর্ত্তব্যমুক্তং তদ্বিবৃণোত্যধ্যায়েন ॥১॥ যদমুত্রেহ চ হিতং তদ্বদেতি শেষঃ ॥২॥ ব্রহ্ম আনন্দাত্মা। স্বর্গঃ সত্যসঙ্কল্পত্বাদিসিদ্ধিঃ। তপঃ স্বাধ্যায়ঃ সাধনং যস্য স্বর্গস্য। "যত্তমাত্মানমনুবিদ্য বিজানাতি

---

ভীষ্ম বলিলেন—'যাঁহাদের ব্রহ্মই পরম ধন, যাঁহাদের আত্মজ্ঞানই স্বর্গ এবং যাঁহাদের বেদপাঠই প্রধান তপস্যা, সেই ব্রাহ্মণগণের প্রতি আমি স্পৃহা করি ॥৩॥

যাঁহাদের বালক এবং বৃদ্ধগণও পিতৃপিতামহগৃহীত ভারবহন করেন, অথচ তাহাতে অবসন্ন হন না, সেই ব্রাহ্মণগণের প্রতি আমি স্পৃহা করি ॥৪॥

যে চাপি তেষাং শ্রোতারঃ সদা সদসি সম্মতাঃ।
বিজ্ঞানগুণসম্পন্নাস্তেভ্যশ্চ স্পৃহয়াম্যহম্ ॥৮॥
সুসংস্কৃতানি প্রয়তাঃ শুচীনি গুণবন্তি চ।
দদত্যন্নানি তৃপ্ত্যর্থং ব্রাহ্মণেভ্যো যুধিষ্ঠির ! ॥৯॥
যে চাপি সততং রাজংস্তেভ্যশ্চ স্পৃহয়াম্যহম্।
শক্যং হ্যেবাহবে যোদ্ধুং ন দাতুমনসূয়িতুম্ ॥১০॥ (যুগ্মকম্)
শূরা বীরাশ্চ শতশঃ সন্তি লোকে যুধিষ্ঠির ! ।
যেষাং সংখ্যায়মানানাং দানশূরো বিশিষ্যতে ॥১১॥

---

ভারতকৌমুদী

শ্রোতুমিচ্ছতি নৃপতৌ তৎসমীপ ইত্যর্থঃ, সঙ্ঘশঃ সমূহভাবেন বদতাম্ ; মঙ্গল্যরূপা মঙ্গলজনিকাঃ রুচিরাঃ, দিব্যজীমূতানাম্ আকাশস্থমেঘানামিব নিঃস্বনো গম্ভীরো ধ্বনির্যাসু তাঃ,প্রেত্য পরলোকে ইহলোকে চ সুখাবহাঃ সম্যগুচ্চারিতা বাচঃ শ্রূয়ন্তে ॥৫—৭॥

য ইতি। সম্মতা লোকপ্রিয়াঃ, বিজ্ঞানগুণসম্পন্না উৎকর্ষাপকর্ষবোধযুক্তাঃ ॥৮॥

স্বিতি। সুসংস্কৃতানি সুপক্বানি, প্রয়তাঃ পবিত্রাঃ ; গুণবন্তি স্বাদূনি চ। আহবে রণস্থলে। অনসূয়িতুম্ অসূয়ামকর্ত্তুম্ ॥৯—১০॥

শূরা ইতি। মনোবলমেব শূরত্বং বীরত্বঞ্চ। তচ্চ মনোবলং দানধর্ম্মদয়াযুদ্ধেষু প্রকাশতে। তত্র মল্লযুদ্ধনৈপুণ্যং শূরত্বং যুদ্ধান্তরনৈপুণ্যঞ্চ বীরত্বমিতি ভেদঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

সর্ব্বাংশ্চ লোকানাপ্নোতি সর্ব্বাংশ্চ কামানি"তি শ্রুতেঃ স স্বপ্রত্যয়ঃ ॥৩—৪॥ অক্ষরং ব্রহ্ম. তদ্বিদাম্ ॥৫॥ হংসসাদৃশ্যং ক্ষীরনীরয়োরিবাত্মানাত্মনোর্বিবেচনাৎ ॥৬॥ নৃপতৌ নৃপতেঃ সমীপে

---

বৎস যুধিষ্ঠির ! শাস্ত্রে অভিনিবিষ্ট, জিতেন্দ্রিয়, কোমলভাষী, শাস্ত্রজ্ঞান ও সদাচারসম্পন্ন, ব্রহ্মবিৎ ও সচ্চরিত্র ব্রাহ্মণেরা সভামধ্যে শ্রবণার্থী রাজার নিকটে হংসগণের ন্যায় সঙ্ঘবদ্ধভাবে যে সকল তত্ত্বকথা বলিতে থাকেন ; মঙ্গলজনক, শ্রুতিমধুর, দিব্যমেঘের ন্যায় গম্ভীরধ্বনিযুক্ত, সমীচীনভাবে উচ্চারিত এবং ইহলোকে ও পরলোকে সুখজনক সেই সকল কথা শুনা যায় ॥৫—৭॥

সেই সভামধ্যে লোকপ্রিয় ও জ্ঞানসম্পন্ন যে সকল লোক তাঁহাদের বাক্য শ্রবণ করেন ; আমি তাঁহাদের প্রতিও স্পৃহা করি ॥৮॥

রাজা যুধিষ্ঠির ! যে সকল গৃহস্থ পবিত্র হইয়া সুপক্ব, পবিত্র ও সুস্বাদু অন্ন তৃপ্তির নিমিত্ত সেই জাতীয় ব্রাহ্মণগণকে দান করেন ; আমি সেই সকল গৃহস্থের প্রতিও স্পৃহা করি। কারণ, রণস্থলে যুদ্ধ করিতে পারা যায় ; কিন্তু দান করিতে বা অসূয়া না করিতে পারা যায় না ॥৯—১০॥

ধন্যঃ স্যাং যদ্যহং ভূয়ঃ সৌম্য ! ব্রাহ্মণকোঽপি বা।
কুলে জাতো ধর্ম্মগতিস্তপোবিদ্যাপরায়ণঃ ॥১২॥
ন মে ত্বত্তঃ প্রিয়তরো লোকেঽস্মিন্ পাণ্ডুনন্দন !।
ত্বত্তশ্চাপি প্রিয়তরা ব্রাহ্মণা ভরতর্ষভ ! ॥১৩॥
যথা মম প্রিয়তমাস্ত্বত্তো বিপ্রা কুরূত্তম !।
তেন সত্যেন গচ্ছেয়ং লোকান্ যত্র স শান্তনুঃ ॥১৪॥
ন মে পিতা প্রিয়তরো ব্রাহ্মণেভ্য স্তদাভবৎ।
ন মে পিতুঃ পিতাবাপি যে চান্যেঽপি সুহৃজ্জনাঃ ॥১৫॥

---

## ভারতকৌমুদী

ধন্য ইতি। হে সৌম্য শান্ত মূর্ত্তে যুধিষ্ঠির ! যদ্যহং ভূয়ঃ পুনর্জন্মান্তরে ব্রাহ্মণকোঽপি বা দুষ্কুল-জাততয়া দুরাচরণেন বা কুৎসিতো ব্রাহ্মণোঽপি বা স্যাম্ ; কুৎসায়াং 'ক'প্রত্যয়, দাপ্যহং ধন্যঃ স্যাম্। কুলে জাতাদৌ তু কা কথেত্যাশয়ঃ ॥১২॥

নেতি। ত্বত্ত ইতি পঞ্চম্যাস্তস্ ॥১৩॥

যথেতি। যত্র যেষু লোকেষু স শান্তনুর্নাম মম পিতা গত ইতি শেষঃ ॥১৪॥

নেতি। প্রিয়তরো তপোবিদ্যাদিনা অধিকপ্রিয়ঃ ॥১৫॥

## ভারতভাবদীপঃ

উচ্চারিতাঃ ॥৭—৯॥ অনসূয়িতম্ অসূয়াবর্জ্জ্যং যথা স্যাত্তথা ॥১০—১১॥ ব্রাহ্মণকঃ কুৎসিত-

---

যুধিষ্ঠির ! জগতে শত শত শূর ও বীর রহিয়াছেন ; যাঁহাদের গণনায় প্রবৃত্ত হইলে দানবীরই প্রধান হন ॥১১॥

শান্তস্বভাব যুধিষ্ঠির ! আমি যদি পরজন্মে নিকৃষ্ট ব্রাহ্মণও হই ; তাহা হইলেও আমি ধন্য হইব ; কিন্তু সৎকুলে জাত, ধর্ম্মনিষ্ঠ এবং তপোবিদ্যাপরায়ণ ব্রাহ্মণ হইলে ত কথাই নাই ॥১২॥

ভরতশ্রেষ্ঠ পাণ্ডুনন্দন ! এই জগতে তোমা অপেক্ষা আমার প্রিয়তর ব্যক্তি নাই ; কিন্তু ব্রাহ্মণেরা তোমা অপেক্ষাও আমার প্রিয়তর ॥১৩॥

কৌরবশ্রেষ্ঠ ! ব্রাহ্মণগণ তোমা অপেক্ষা আমার যে প্রিয়তম, সেই সত্যের বলে আমি সেই সকল স্বর্গে গমন করিব ; যে সকল স্বর্গে আমার পিতা শান্তনু রহিয়াছেন ॥১৪॥

তৎকালে আমার পিতা ব্রাহ্মণগণ অপেক্ষা আমার প্রিয়তর ছিলেন না এবং আমার পিতামহও অন্যান্য যে সকল সুহৃদ্ ছিলেন, তাঁহারাও ব্রাহ্মণগণ অপেক্ষা আমার প্রিয়তর হন নাই ॥১৫॥

ন হি মে বৃজিনং কিঞ্চিদ্বিদ্যতে ব্রাহ্মণেষ্বিহ।
অণু বা যদি বা স্থূলং বিদ্যতে সাধু কর্ম্মসু ॥১৬॥
কর্ম্মণা মনসা বাপি বাচা বাপি পরন্তপ!।
যন্মে কৃতং ব্রাহ্মণেভ্যস্তেনাদ্য ন তপাম্যহম্ ॥১৭॥
ব্রহ্মণ্য ইতি মামাহুস্তয়া বাচাস্মি তোষিতঃ।
এতদেব পবিত্রেভ্যঃ সর্ব্বেভ্যঃ পরমং স্মৃতম্ ॥১৮॥
পশ্যামি লোকানমলাঞ্ছুচীন্ ব্রাহ্মণযায়িনঃ।
তেষু মে তাত! গন্তব্যমহ্নায় চ চিরায় চ ॥১৯॥

ভারতকৌমুদী

নহীতি। বৃজিনং পাপং পাপবত্তাজ্যা কামনেত্যর্থঃ। অণু সূক্ষ্মং স্থূলং বৃহৎ বৃজিনং কামনা, সাধুকর্ম্মসু সৎকার্য্যেষু যাগাদিষু ॥১৬॥

কর্ম্মণেতি। মে ময়া ব্রাহ্মণেভ্য ইতি তাদর্থ্যে চতুর্থী। ন তপামি বাণপঞ্জরস্থোঽপি ব্যথাং নানুভবামি ॥১৭॥

ব্রহ্মণ্য ইতি। ব্রহ্মভ্যো হিত ইতি ব্রহ্মণ্যো ব্রাহ্মণহিতকারী ইতি মামাহুঃ সর্ব্বে। পরমং পবিত্রম্ ॥১৮॥

পশ্যামীতি। অমলান্ নিষ্পাপান্, শুচীন্ পবিত্রাংশ্চ, লোকান্ স্বর্গান্, পশ্যামি মুনিবাক্য শ্রবণেন জানামি। হে তাত! অহ্নায় দ্রুতং চিরায় চিরাবস্থানায় চ, তেষু লোকেষু, ব্রাহ্মণযায়িনো ব্রাহ্মণাসু গামিনো মে মম গন্তব্যম্ ॥১৯॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণোঽপি ষণ্ঢঃহং স্যাং তর্হি ধণ্ডঃ কিমুত কুলে জাতঃ ॥১২—১৫॥ বৃজিনং সঙ্কটং ফলাশেতি যাবৎ। পূজ্যত্বাদেব তান্ পূজয়ামি ন তু ফলায়েত্যর্থঃ ॥১৬॥ তেন ব্রাহ্মণারাধনেন অদ্য শরপঞ্জর-

ব্রাহ্মণগণের নিকটে আমার কোন কামনা নাই, কিন্তু যাগাদি সৎকার্য্যে ক্ষুদ্র বা বৃহৎ কামনা আমার আছে ॥১৬॥

শত্রুতাপক যুধিষ্ঠির! আমি ব্রাহ্মণগণের উদ্দেশে বাক্য, মন ও কর্ম্মদ্বারা যাহা করিয়াছি, সেই পুণ্যের ফলে আজ আমি শরশয্যায় থাকিয়াও বেদনা অনুভব করিতেছি না ॥১৭॥

সকলেই বলে যে, আমি ব্রাহ্মণগণের হিতকারী; সেই বাক্যেই আমি সন্তোষ লাভ করিয়া আসিতেছি এবং ইহাই আমি সমস্ত পবিত্র হইতে পরম পবিত্র বলিয়া মনে করিয়া থাকি ॥১৮॥

(১৮) ব্রহ্মণ্যমিতি মামাহুঃ—পি।

যথা ভর্ত্তাশ্রয়ো ধর্ম্মঃ স্ত্রীণাং লোকে যুধিষ্ঠির।।
স দেবঃ সা গতির্নান্যা ক্ষত্রিয়স্য তথা দ্বিজাঃ ॥২০॥
ক্ষত্রিয়ঃ শতবর্ষী চ দশবর্ষী দ্বিজোত্তমঃ।
পিতাপুত্রৌ চ বিজ্ঞেয়ৌ তয়োর্হি ব্রাহ্মণো গুরুঃ ॥২১॥
নারী তু পত্যভাবে বৈ দেবরং কুরুতে পতিম্।
পৃথিবী ব্রাহ্মণালাভে ক্ষত্রিয়ং কুরুতে পতিম্ ॥২২॥
পুত্রবচ্চ ততো রক্ষ্যা উপাস্যা গুরুবচ্চ তে।
অগ্নিবচ্চোপচর্য্যা বৈ ব্রাহ্মণাঃ কুরুসত্তম! ॥২৩॥
ঋজূন্ সতঃ সত্যশীলান্ সর্ব্বভূতহিতে রতান্।
আশীবিষানিব ক্রুদ্ধান্ দ্বিজান্ পরিচরেৎ সদা ॥২৪॥

ভারতকৌমুদী

যথেতি। দেবো দেববৎ পূজ্যঃ গতির্ধর্ম্মোপায়ঃ ॥২০॥

ক্ষত্রিয় ইতি। দ্বিজোত্তমো ব্রাহ্মণঃ। গুরুঃ পিতৃবৎ গৌরবপাত্রম্ ॥২১॥

নারীতি। পাতি রক্ষতীতি পতিস্তম্। ব্রাহ্মণস্যালাভে ষট্‌কর্ম্মনিরততয়া পালনবৈমুখ্যেনা-প্রাপ্তৌ ॥২২॥

পুত্রবদিতি। সর্ব্বত্র ক্ষত্রিয়ৈরিতি শেষঃ ॥২৩॥

ঋজুনিতি। ঋজূন্ সরলান্, সতঃ সাধূন্। আশীবিষান্ সর্পান্ ॥২৪॥

বৎস যুধিষ্ঠির! মুনিগণের মুখে শুনিয়াছি যে, সমস্ত স্বর্গলোকই নির্ম্মল ও পবিত্র; আমি ব্রাহ্মণগণের অনুচর বলিয়া চিরকালের জন্য সত্বরই সেই সকল স্বর্গে যাইব ॥১৯॥

যুধিষ্ঠির! জগতে স্ত্রীলোকদের যেমন ধর্ম্ম ভর্ত্তৃগত এবং ভর্ত্তাই তাহাদের দেবতা ও ভর্ত্তাই তাহাদের গতি, ক্ষত্রিয়ের পক্ষে ব্রাহ্মণেরাও সেইরূপ ॥২০॥

শতবর্ষবয়স্ক ক্ষত্রিয়, আর দশবর্ষবয়স্ক ব্রাহ্মণ, ইঁহাদের মধ্যে পিতাপুত্রসম্বন্ধ জানিবে। সুতরাং তাঁহাদের মধ্যে ব্রাহ্মণই পিতার ন্যায় গৌরবের পাত্র ॥২১॥

নারী পতির অভাবে দেবরকে রক্ষক করে; সেইরূপ পৃথিবী ব্রাহ্মণকে না পাওয়ায় ক্ষত্রিয়কে রক্ষক করেন ॥২২॥

কৌরবশ্রেষ্ঠ! ক্ষত্রিয় ব্রাহ্মণগণকে পুত্রের ন্যায় রক্ষা করিবেন, গুরুর ন্যায় সেবা করিবেন এবং অগ্নির ন্যায় পরিচর্য্যা করিবেন ॥২৩॥

ব্রাহ্মণেরা সরলস্বভাব, সচ্চরিত্র, সত্যপরায়ণ, সমস্ত প্রাণীর হিতসাধনে নিরত

তেজসস্তপসশ্চৈব নিত্যং বিভ্যেদ্ যুধিষ্ঠির ! ।
উভে চৈতে পরিত্যাজ্যে তেজশ্চৈব তপস্তথা ॥২৫॥
ব্যবসায়স্তয়োঃ শীঘ্রমুভয়োরেব বিদ্যতে ।
হন্যুঃ ক্রুদ্ধা মহারাজ ! ব্রাহ্মণা যে তপস্বিনঃ ॥২৬॥
ভূয়ঃ স্যাদুভয়ং দত্তং ব্রাহ্মণাদ্‌যদকোপণাৎ ।
কুর্য্যাদুভয়তঃ শেষং দত্তশেষং ন শেষয়েৎ ॥২৭॥

## ভারতকৌমুদী

তেজস ইতি। বিভ্যেৎ ভীতো ভবেৎ ক্ষত্রিয়াদিরিতি শেষঃ ॥২৫॥

ব্যবসায় ইতি। হে মহারাজ! তয়োরুভয়োরেব তেজস্তপসোঃ, ব্যবসায়ঃ ক্রিয়া বিদ্যতে। কিন্তু যে তপস্বিনো ব্রাহ্মণাঃ, তে ক্রুদ্ধা সন্তঃ শীঘ্রমেব শাপেন হন্যুঃ; কিন্তু তেজস্বিনো রাজানো দণ্ডেন বিলম্বাদেব হন্যুরিতি রাজতেজসো ব্রাহ্মণতপঃ প্রবলতরমিতি ভাবঃ ॥২৬॥

ভূয় ইতি। অকোপনাৎ ব্রাহ্মণাৎ শান্তচিত্তং ব্রাহ্মণমুদ্দিশ্য, ল্যব্‌লোপে পঞ্চমী। ক্ষত্রিয়েণ যদ্‌যদি ভূয়ঃ প্রচুরমপি উভয়ং তেজস্তপশ্চ দত্তং স্যাৎ স্বপ্রভাবপ্রদর্শনায় তেজসা দণ্ডঃ তপসা চ শাপোহর্পিতঃ স্যাদিত্যর্থঃ; তদা স ব্রাহ্মণঃ, উভয়তস্তেজস্তপোভ্যামুভাভ্যামেব তস্য ক্ষত্রিয়স্য শেষং ধ্বংসং কুর্য্যাৎ; ক্ষত্রিয়াৎ ব্রাহ্মণস্য তেজসি তপসি চ প্রবলতরত্বাদিতি ভাবঃ। কিন্তু ক্ষত্রিয়েণ দত্তং শেষং চরমমপি তেজঃ ব্রাহ্মণং ন শেষয়েৎ ন নাশয়েৎ, অতো নিষ্কোপব্রাহ্মণ-দমনায় ক্ষত্রিয়েণ তেজঃপ্রকাশো ন কার্য্যঃ; সকোপস্য তু শান্তয়ে নিতরামনুনয় এব বিধেয় ইত্যাশয়ঃ ॥২৭॥

## ভারতভাবদীপঃ

স্বোঽপি ন তপামি ন ব্যথাং প্রাপ্নোমীতি স্বানুভবং দর্শয়তি ॥১৭॥ ব্রহ্মণ্যো ব্রহ্মজাতৌ আসক্তঃ ॥১৮॥ বাগ্নিনোঽন্যচরন্ত যে ॥১৯—২৪॥ তেজস ইতি। ব্রাহ্মণাদ্বিভ্যেৎ ন তু তত্র তেজস্তপসী স্বীয়ে প্রকাশয়েদিত্যর্থঃ। তেজঃ ক্রোধবলম্, তপো যোগবলম্ ॥২৫॥ তয়োস্তপস্তেজসোর্ব্রাহ্মণ-ক্ষত্রিয়য়োর্ব্যবসায়ঃ ফলসম্ভিভবরূপং শীঘ্রং তীব্রং তথাপি তপস্বিন এবেতরান্ হন্যুর্ন তেজস্বিন ইত্যর্থঃ ॥২৬॥ ভূয় ইতি ল্যব্‌লোপে পঞ্চমী। অকোপনং ব্রাহ্মণং প্রাপ্য যদ্ভূয়ঃ বহুতরম্ উভয়ং

---

এবং ক্রুদ্ধ হইলে, তীক্ষ্ণবিষ সর্পের ন্যায় হইয়া থাকেন। সুতরাং ক্ষত্রিয়প্রভৃতি সর্ব্বদাই তাঁহাদের পরিচর্য্যা করিবেন ॥২৪॥

যুধিষ্ঠির! ক্ষত্রিয়প্রভৃতি সর্ব্বদাই ব্রাহ্মণের তেজ ও তপস্যার ভয় করিবেন এবং তাঁহাদের তেজ ও তপস্যাকে এড়াইয়া চলিবেন ॥২৫॥

মহারাজ! ব্রাহ্মণের তপস্যা এবং ক্ষত্রিয়ের তেজ এই উভয়েরই ক্রিয়া আছে; কিন্তু যে সকল ব্রাহ্মণ তপস্বী তাঁহারা ক্রুদ্ধ হইয়া সদ্যই সংহার করিতে পারেন ॥২৬॥

দণ্ডপাণির্যথা গোষু পালো নিত্যং হি রক্ষয়েৎ।
ব্রাহ্মণান্ ব্রহ্ম চ তথা ক্ষত্রিয়ঃ পরিপালয়েৎ ॥২৮॥
পিতেব পুত্রান্ রক্ষেত ব্রাহ্মণান্ ধর্ম্মচেতসঃ।
গৃহে চৈষামবেক্ষেত কিং স্বিদস্তীতি জীবনম্ ॥২৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ভীষ্মনিশ্চয়ে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

দণ্ডেতি। পালো গোপালকঃ গোষু গোপালনেষু বিষয়েষু যথা দণ্ডপাণিঃ সন্, নিত্যং তাঃ রক্ষয়েৎ; তথা ক্ষত্রিয়ো ব্রাহ্মণান্ ব্রহ্ম বেদঞ্চ পরিপালয়েৎ ॥২৮॥

পিতেতি। ধর্ম্মে চেতাংসি যেষাং তান্। এষাং ব্রাহ্মণানাং গৃহে চ জীবনং জীবনরক্ষণোপায়-তণ্ডুলাদিকং কিং স্বিৎ অস্তি নবেতি অবেক্ষেত ॥২৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

তপস্তেজআখ্যং স্যাৎ তদন্তং খণ্ডিতং ভবতীতি শেষঃ। ক্ষমাবৎসু প্রযুক্তং তত্তেজো বহ্নিরপি তূলরাশিবৎ সন্তো নশ্যতীত্যর্থঃ। উভয়ত উভয়ং চেৎ শেষং কুর্য্যাম্ তদন্তশেষং শেষয়েদিত্যন্বয়ঃ। দ্বাভ্যাম্ অন্যোঽন্যস্মিন্ প্রযুক্তং তেজআদিদ্বয়ং ন নিঃশেষং নশ্যতি কিন্তু শেষম্। ক্ষমাবতা খণ্ডিতস্য তস্যাবশিষ্টং তু ন শেষয়েন্ন শিষ্যতে অপি তু নিঃশেষমেব নশ্যতীত্যর্থঃ ॥২৭—২৮॥ অস্তীতি অভাবে তদ্দেয়মিত্যর্থঃ ॥২৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তমোঽধ্যায়ঃ ॥৭॥

অতএব ক্ষত্রিয় শান্তচিত্ত ব্রাহ্মণকে লক্ষ্য করিয়া যদি প্রচুর তেজ ও তপস্যা প্রয়োগ করেন; তবে ব্রাহ্মণ সেই উভয় দিক্ দিয়াই ক্ষত্রিয়কে শেষ করিতে পারেন। কিন্তু ক্ষত্রিয় নিজের চরম তেজ এবং তপস্যাদ্বারাও ব্রাহ্মণকে শেষ করিতে পারে না ॥২৭॥

গোপালক যেমন গোপালনের জন্য দণ্ডহস্ত হইয়া সর্ব্বদা গোসকল রক্ষা করে, তেমন ক্ষত্রিয়, ব্রাহ্মণ ও বেদ সকল রক্ষা করিবেন ॥২৮॥

পিতা যেমন পুত্রগণকে রক্ষা করেন, ক্ষত্রিয় তেমন ধার্ম্মিক ব্রাহ্মণগণকে রক্ষা করিবেন এবং ব্রাহ্মণগণের গৃহে তাঁহাদের জীবন রক্ষার উপায় তণ্ডুলাদি আছে কি না তাহা পর্য্যবেক্ষণ করিবেন ॥২৯॥

---

(২৯) পুত্রান্ রক্ষেথাঃ অবেক্ষেথাঃ—বঙ্গ বৰ্দ্ধ। * '....অষ্টমোঽধ্যায়ঃ'....বঙ্গ বঙ্গ।

# অষ্টমোঽধ্যায়ঃ

—:০:—

যুধিষ্ঠির উবাচ।

ব্রাহ্মণানাং তু যে লোকাঃ প্রতিশ্রুত্য পিতামহ।
ন প্রযচ্ছন্তি মোহাত্তে কে ভবন্তি মহাদ্যুতে! ॥১॥
এতন্মে তত্ত্বতো ব্রূহি ধর্ম্মং ধর্ম্মভৃতাং বর।।
প্রতিশ্রুত্য দুরাত্মানো ন প্রযচ্ছন্তি যে নরাঃ ॥২॥

ভীষ্ম উবাচ।

যো ন দদ্যাৎ প্রতিশ্রুত্য স্বল্পং বা যদি বা বহু।
আশাস্তস্য হতাঃ সর্ব্বাঃ ক্লীবস্যেব প্রজাফলম্ ॥৩॥
যাং রাত্রিং জায়তে জীবো যাং রাত্রিঞ্চ বিনশ্যতি।
এতস্মিন্নন্তরে যদ্‌যৎ সুকৃতং তস্য ভারত! ॥৪॥
যচ্চ তস্য হুতং কিঞ্চিদ্দত্তং বা ভরতর্ষভ!।
তপস্তপ্তমথো বাপি সর্ব্বং তস্যোপহন্যতে ॥৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ব্রাহ্মণানামিতি। লোকা জনাঃ, প্রতিশ্রুত্য কিঞ্চিদ্দাতুমঙ্গীকৃত্য ॥১॥

এতদিতি। ধর্ম্মং স্বভাবং তেষাং নরাণামবস্থামিত্যর্থঃ ॥২॥

য ইতি। ক্লীবস্য নপুংসকস্য, প্রজাফলং সন্তানজন্মাশাঃ ॥৩॥

যুধিষ্ঠির বলিলেন—'মহাপ্রভাব পিতামহ! যে সকল লোক ব্রাহ্মণগণের নিকটে কিছু দান করিবার প্রতিশ্রুতি দিয়া মোহবশতঃ আর তাহা দান করে না; তাহারা কি প্রকার হয়? ॥১॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ! যে দুরাত্মারা কিছু দিবার অঙ্গীকার করিয়া তাহা দান করে না; তাহাদের কি অবস্থা হয়, ইহা আপনি যথাযথভাবে আমার নিকট বলুন ॥২॥

ভীষ্ম বলিলেন—'যে লোক অল্প বা বহুদ্রব্য দান করিবার অঙ্গীকার করিয়া আর তাহা দান করে না; নপুংসকের সন্তানের আশার ন্যায় তাহার সমস্ত আশা নিষ্ফল হইয়া যায় ॥৩॥

---

(২) সর্ব্বং ধর্ম্মভৃতাং বর!…পি।

(৩) জায়তে জন্তুর্যাং রাত্রিং বিনশিষ্যতি…পি।

অথৈতদ্বচনং প্রাহুর্ধর্মশাস্ত্রবিদো জনাঃ।
নিশম্য ভরতশ্রেষ্ঠ! বুদ্ধ্যা পরমযুক্তয়া ॥৬॥
অপি চোদাহরন্তীমং ধর্মশাস্ত্রবিদো জনাঃ।
অশ্বানাং শ্যামকর্ণানাং সহস্রেণ সমুচ্যতে ॥৭॥
অত্রৈবোদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
শৃগালস্য চ সংবাদং বানরস্য চ ভারত! ॥৮॥
তৌ সখায়ৌ পুরা হ্যাস্তাং মানুষত্বে পরন্তপ।
অন্যাং যোনিং সমাপন্নৌ শার্গালীং বানরীং তথা ॥৯॥

---

ভারতকৌমুদী

যামিতি। অত্র রাত্রিপদদ্বয়ম্ অহোরাত্রদ্বয়পরম্। সুকৃতং পুণ্যম্ উপহন্যতে তৎ প্রতিশ্রুতা-দানেন ॥৪—৫॥

অথেতি। নিশম্য গুরুমুখাদাকর্ণ্য। পরমযুক্তয়া বিশেষযুক্তিযুক্তয়া ॥৬॥

অপীতি। ইমং পাপক্ষয়প্রকারম্। সহস্রেণ সহস্রদানেন, স প্রতিশ্রুত্যাদাতা, মুচ্যতে তৎ পাপাৎ ॥৭॥

অত্রেতি। অত্রৈব প্রতিশ্রুত্যাদানবিষয় এব ॥৮॥

তাবিতি। মানুষত্বে মনুষ্যজন্মনি। শার্গালীং শৃগালস্যেয়মিতি শার্গালী তাম ॥৯॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণানামিতি ॥১—৫॥ নিশম্য বিচার্য ॥৬॥ অপি চেতি। তত্র প্রায়শ্চিত্তং সহস্রশ্যাম কর্ণদানম অশক্যমদুষ্ঠাতুমত এতৎ পাপং দুর্জ্জরমিতি ভাবঃ ॥৭॥ অত্রৈব প্রতিশ্রুতস্য অপ্রদানে

---

ভরতনন্দন ভরতশ্রেষ্ঠ! মানুষ যে দিন জন্মগ্রহণ করে এবং যে দিন মৃত্যুমুখে পতিত হয় ইহার মধ্যে তাহার যে যে পুণ্য এবং তাহার যে হোম, যে দান ও যে তপস্যা হয়, সে সমস্তই নিষ্ফল হইয়া যায় ॥৪—৫॥

ভরতশ্রেষ্ঠ! ধর্মশাস্ত্রজ্ঞ লোকেরা গুরুজনের নিকট শ্রবণ করিয়া বিশেষ যুক্তি-যুক্ত বুদ্ধিদ্বারা এইরূপ বাক্য বলেন ॥৬॥

ধর্মশাস্ত্রজ্ঞ লোকেরা এই প্রায়শ্চিত্তের প্রকারও বলিয়া থাকেন; যে লোক অঙ্গীকার করিয়া দান করে না, সেই লোক শ্যামবর্ণ সহস্র অশ্বদান করিয়া সেই পাপ হইতে মুক্ত হয় ॥৭॥

ভরতনন্দন! পণ্ডিতেরা এই বিষয়েই শৃগাল ও বানরের সংবাদরূপ এই প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥৮॥

---

(১) শৃগালীং বানরীং তথা—নি।

ততঃ পরাসূন্ খাদন্তং শৃগালং বানরোঽব্রবীৎ।
শ্মশানমধ্যে সম্প্রেক্ষ্য পূর্বজাতিমনুস্মরন্ ॥১০॥
কিং ত্বয়া পাপকং পূর্বং কৃতং কর্ম্ম সুদারুণম্।
যস্ত্বং শ্মশানে মৃতকান্ পূতিকানৎসি কুৎসিতান্ ॥১১॥
এবমুক্তঃ প্রত্যুবাচ শৃগালো বানরং তদা।
ব্রাহ্মণস্য প্রতিশ্রুত্য ন ময়া তদুপাহৃতম্ ॥১২॥
তৎ কৃতে পাপকীং যোনিমাপন্নোঽস্মি প্লবঙ্গম।।
তস্মাদেবম্বিধং ভক্ষ্যং ভক্ষয়ামি বুভুক্ষিতঃ ॥১৩॥

ভীষ্ম উবাচ।

শৃগালো বানরং প্রাহ পুনরেব নরোত্তম।।
কিং ত্বয়া পাতকং কর্ম্ম কৃতং যেনাসি বানরঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। পরাগতা অসবঃ প্রাণা যেষাং তান্ শবান্ ॥১০॥
কিমিতি। পূতিকান্ দুর্গন্ধান্ শবান্, অৎসি ভক্ষয়সি ॥১১॥
এবমিতি। প্রতিশ্রুত্য দাতুমঙ্গীকৃত্য, উপাহৃতং দত্তম্ ॥১২॥
তদিতি। তৎকৃতে তন্নিমিত্তম্। হে প্লবঙ্গম বানর! বুভুক্ষিতঃ ক্ষুধার্ত্তঃ ॥১৩॥
শৃগাল ইতি। প্রাহ প্রব্রবীতি স্ম। পাতকম্ অধঃপতনজনকম্ ॥১৪॥

শত্রুতাপন! তাহারা পূর্ব্বে মনুষ্য জন্মে পরস্পর দুই সখা ছিল; কিন্তু ইহজন্মে শৃগালযোনি ও বানরযোনি প্রাপ্ত হইয়াছিল ॥৯॥

তাহার পর একদা শৃগাল শ্মশানে শবভক্ষণ করিতেছে দেখিয়া তাহার পূর্ব্বজন্ম স্মরণ করিয়া বানর বলিল—॥১০॥

শৃগাল! তুমি পূর্ব্বজন্মে কি সুদারুণ পাপকার্য্য করিয়াছিলে, যে তুমি এইক্ষণে শ্মশানের দুর্গন্ধ ও কুৎসিত শব ভক্ষণ করিতেছ ॥১১॥

বানর এইরূপ বলিলে তখন শৃগাল প্রত্যুত্তর করিল—'আমি পূর্ব্বজন্মে ব্রাহ্মণকে দান করিবার অঙ্গীকার করিয়া তাহা দান করি নাই ॥১২॥

বানর! সেই জন্যই আমি এই পাপযোনি প্রাপ্ত হইয়াছি এবং সেই কারণেই এখন ক্ষুধার্ত্ত হইয়া এইরূপ খাদ্য খাইতেছি' ॥১৩॥

ভীষ্ম বলিলেন—'নরশ্রেষ্ঠ! তখন আবার শৃগাল বানরকে বলিল—'তুমিই বা কি পাপকর্ম্ম করিয়াছিলে, যাহাতে বানর হইলে? ॥১৪॥

(১৩) তৎকৃতে পাপিকাং যোনিম্—নি।

বানর উবাচ।

সদা চাহং ফলাহারো ব্রাহ্মণানাং প্লবঙ্গমঃ।
তস্মান্ন ব্রাহ্মণস্বং তু হর্ত্তব্যং বিদুষা সদা।
সমং বিবাদো মোক্তব্যো দাতব্যঞ্চ প্রতিশ্রুতম্ ॥১৫॥
ইত্যেতদ্ ব্রুবতো রাজন্! ব্রাহ্মণস্য ময়া শ্রুতম্।
কথাং কথয়তঃ পুণ্যাং ধর্ম্মজ্ঞস্য পুরাতনীম্ ॥১৬॥
শ্রুতশ্চাপি ময়া ভূয়ঃ কৃষ্ণস্যাপি বিশাম্পতে!।
কথাং কথয়তঃ পূর্ব্বং ব্রাহ্মণং প্রতি পাণ্ডব! ॥১৭॥
ন হর্ত্তব্যং বিপ্রধনং ক্ষন্তব্যং তেষু নিত্যশঃ।
বালাশ্চ নাবমন্তব্যা দরিদ্রাঃ কৃপণা অপি ॥১৮॥

ভারতকৌমুদী

সদেতি। ফলাণ্যাহরতীতি ফলাহারঃ। প্লবঙ্গমো বানর ইব। বিদুষা পরদ্রব্যহরণে পাপং জানতা। সমং ব্রাহ্মণেন সহ মোক্তব্যস্ত্যক্তব্যঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৫॥

ইতীতি। পুরাতনীং পূর্ব্বজন্মসম্বন্ধিনীং পুণ্যাং কথাং কথয়তো ধর্ম্মজ্ঞস্য জাতিস্মরস্য শৃগালস্য বানরস্য চ ইত্যেতদুপাখ্যানং ব্রুবতঃ কস্যচিদ্ব্রাহ্মণস্য সকাশাৎ ময়া শ্রুতম্ ॥১৬॥

শ্রুত ইতি। কৃষ্ণস্যাপি মুখাদিতি শেষঃ ॥১৭॥

নেতি। তেষু ব্রাহ্মণেষু দোষং কুর্ব্বৎস্বপীতি ভাবঃ। বালাদয়ো ব্রাহ্মণাঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

বিষয়ে ॥৮—১৫॥ ব্রুবতোঽধ্যাপকস্য কথাং কথয়তো মুখাৎ শ্রুতম্ ॥১৬॥ শ্রুতশ্চায়মিতিহাসঃ

বানর বলিল—'আমি পূর্ব্বজন্মে সর্ব্বদাই বানরের ন্যায় লাফ্ দিয়া উঠিয়া ব্রাহ্মণগণের ফল আহরণ করিতাম। অতএব ব্রহ্মস্ব হরণ করিলে পাপ হয়, ইহা জানিয়া কখনই ব্রহ্মস্ব হরণ করা উচিত নহে এবং ব্রাহ্মণের সহিত বিবাদত্যাগ করিবে; আর ব্রাহ্মণকে কিছু দিবার অঙ্গীকার করিয়া তাহা দান করিবে' ॥১৫॥

ভীষ্ম বলিলেন—'রাজা! ধর্ম্মজ্ঞ ও জাতিস্মর শৃগাল ও বানর তাহাদের যে পূর্ব্ব জন্মের এই বৃত্তান্ত বলিয়াছিল, সেই উপাখ্যান কোন ব্রাহ্মণ বলিয়াছিলেন; আমি তাঁহার নিকট ইহা শুনিয়াছিলাম ॥১৬॥

নরনাথ পাণ্ডুনন্দন! পূর্ব্বে কৃষ্ণও কোন ব্রাহ্মণের নিকট এই উপাখ্যান বলিতেছিলেন, তখনও আমি ইহা পুনরায় শুনিয়াছিলাম ॥১৭॥

(১৫) সীমাবিবাদে মোক্তব্যম্— নি।

এবমেব চ মাং নিত্যং ব্রাহ্মণা সন্দিশন্তি বৈ।
প্রতিশ্রুত্য ভবেদ্দেয়ং নাশা কার্য্যা দ্বিজোত্তমে ॥১৯॥
ব্রাহ্মণো হ্যাশয়া পূর্ব্বং কৃতয়া পৃথিবীপতে।।
সুসমিদ্ধো যথা দীপ্তঃ পাবকস্তদ্বিধঃ স্মৃতঃ ॥২০॥
যং নিরীক্ষেত সংক্রুদ্ধ আশয়া পূর্ব্বজাতয়া।
প্রদহেচ্চ হি তং রাজন্! কক্ষমক্ষয্যভুগ্ যথা ॥২১॥
স এব হি যদা তুষ্টো বচসা প্রতিনন্দতি।
ভবত্যগদসঙ্কাশো বিষয়ে তস্য ভারত! ॥২২॥

---

## ভারতকৌমুদী

এবমিতি। সন্দিশন্তি ব্রুবন্তি। দ্বিজোত্তমে ব্রাহ্মণে কস্যাপি দ্রব্যস্য প্রাপ্ত্যাশা ন কার্য্যা।১৯

ব্রাহ্মণ ইতি। অঙ্গীকারকরণেন পূর্ব্বং কৃতয়া আশয়া বিশিষ্টো ব্রাহ্মণঃ।২০॥

যমিতি। সংক্রুদ্ধো ব্রাহ্মণঃ, আশয়া তদানীং নিষ্ফলীভূতয়া। কক্ষং তৃণরাশিম্ অক্ষয্যভুগগ্নিঃ ॥২১॥

স ইতি। প্রতিনন্দতি আশিষং দদাতি। অগদসঙ্কাশ ঔষধতুল্যঃ সর্ব্বোপদ্রবনিবারক ইত্যর্থঃ। ভেষজৌষধভৈষজ্যান্যগদ ইত্যমরঃ, বিষয়ে দেশে, তস্য প্রতিনন্দিতস্য।২২॥

## ভারতভাবদীপঃ

কৃষ্ণস্য ব্যাসস্য নৃগকথাং কথয়তো বাসুদেবস্য বা মুখাৎ শ্রুতোঽয়মর্থঃ ॥১৭—১৮॥ আশা বহ্ন্যাশা ॥১৯—২০॥ অগষ্যং পিত্রর্থমুদ্দিষ্টং দানং ভুঙ্‌ক্তে ইত্যক্ষয্যভুগগ্নিঃ ॥২১॥ অগদসঙ্কাশঃ চিকিৎ

ব্রাহ্মণের ধন হরণ করিবে না, সর্ব্বদা তাঁহাদের উপরে ক্ষমা করিবে এবং ব্রাহ্মণেরা বালক, দরিদ্র ও কৃপণ হইলেও তাঁহাদিগকে অবজ্ঞা করিবে না ॥১৮॥

ব্রাহ্মণেরা সর্ব্বদাই আমাকে এইরূপ বলিয়া থাকেন যে, ব্রাহ্মণকে কিছু দান করিবার প্রতিশ্রুতি দিয়া তাহা অবশ্যই দান করিবে এবং ব্রাহ্মণের নিকট কোন দ্রব্য লাভ করিবার আশা করিবে না ॥১৯॥

রাজা! পূর্বে কোন দ্রব্য দান করিবার অঙ্গীকার করায় ব্রাহ্মণ তাহা লাভের আশা করিয়া রহিয়াছেন; এই অবস্থায় সেই ব্রাহ্মণকে সন্ধুক্ষিত ও প্রজ্বলিত অগ্নির ন্যায় মনে করিবে ॥২০॥

রাজা! পূর্ব্বজাত আশা ভগ্ন হইলে, ব্রাহ্মণ ক্রুদ্ধ হইয়া যাহার প্রতি দৃষ্টিপাত করেন; অগ্নি তৃণরাশির ন্যায় তাহাকেই দগ্ধ করেন ॥২১॥

ভরতনন্দন! সেই ব্রাহ্মণই যখন আবার মনোহর বাক্যে আশীর্ব্বাদ করেন; তখন তিনি তাহার দেশে ঔষধের ন্যায় হইয়া থাকেন ॥২২॥

পুত্রান্ পৌত্রান্ পশূংশ্চৈব বান্ধবান্ সচিবাংস্তথা।
পুরঞ্জনপদঞ্চৈব শান্তিরিষ্টেন পোষয়েৎ ॥২৩॥
এতদ্ধি পরমং তেজো ব্রাহ্মণস্যেহ দৃশ্যতে।
সহস্রকিরণস্যেব সবিতুর্ধরণীতলে ॥২৪॥
তস্মাদ্দাতব্যমেবেহ প্রতিশ্রুত্য যুধিষ্ঠির !।
যদীচ্ছেচ্ছোভনাং জাতিং প্রাপ্তুং ভরতসত্তম ! ॥২৫॥
ব্রাহ্মণস্য হি দত্তেন ধ্রুবং স্বর্গো হ্যনুত্তমঃ।
শক্যঃ প্রাপ্তুং বিশেষেণ দানং হি মহতী ক্রিয়া ॥২৬॥
ইতো দত্তেন জীবন্তি দেবতাঃ পিতরস্তথা।
তস্মাদ্দানানি দেয়ানি ব্রাহ্মণেভ্যো বিজানতা ॥২৭॥

### ভারতকৌমুদী

পুত্রানিতি। শান্তিযুক্তং রিষ্টং মঙ্গলং তেন। মধ্যপদলোপীসমাসঃ ॥২৩॥
এতদিতি। এতদীদৃশম্। সবিতুঃ সূর্য্যস্য ॥২৪॥
তস্মাদিতি। দাতব্যং ব্রাহ্মণায়। শোভনাং জাতিং প্রাপ্তুমিচ্ছেদিতি সম্বন্ধঃ ॥২৫॥
ব্রাহ্মণস্যেতি। ন বিদ্যতে উত্তমো যস্মাৎ সঃ অনুত্তমঃ স্বর্গঃ ॥২৬॥
ইত ইতি। ইত এভ্যো ব্রাহ্মণেভ্যঃ, জীবন্তি তৎপুণ্যেন জগৎপূরণাদিতি ভাবঃ ॥২৭॥

### ভারতভাবদীপঃ

সকতুল্যঃ ॥২২॥ শান্তিরিষ্টেন শান্ত্যা হিতেন ক্ষেমেণ। "রিষ্টং ক্ষেমে" ইতি মেদিনী ॥২৩—২৬॥

---

ব্রাহ্মণ সন্তুষ্ট হইয়া পুত্র-পৌত্র, বান্ধব, অমাত্য, পশু, পুর ও দেশ এই সমস্তকেই শান্তি ও মঙ্গলদ্বারা পুষ্ট করেন ॥২৩॥

ভূতলে সহস্রকিরণ সূর্য্যের ন্যায় ব্রাহ্মণের এইরূপই পরম তেজ দেখা যায় ॥২৪॥

অতএব ভরতশ্রেষ্ঠ ! যুধিষ্ঠির ! মানুষ যদি শোভন জাতি লাভ করিবার ইচ্ছা করে ; তাহা হইলে ব্রাহ্মণের নিকট অঙ্গীকার করিয়া অবশ্যই দান করিবে ॥২৫॥

মানুষ ব্রাহ্মণকে দান করিয়া নিশ্চয়ই সর্বোত্তম স্বর্গলাভ করিতে পারে। কারণ, দান বিশেষ মহাকার্য্য ॥২৬॥

এই ব্রাহ্মণগণকে দান করিলে যে পুণ্য হয়, তাহার বলেই দেবগণ ও পিতৃগণ জীবনধারণ করেন। অতএব ইহা জানিয়া মানুষ ব্রাহ্মণগণকে দান করিবে ॥২৭॥

মহর্ষি ভরতশ্রেষ্ঠ ! ব্রাহ্মণস্তীর্থমুচ্যতে ।
বেলায়াং ন তু কস্যাঞ্চিদ্ গচ্ছেদ্বিপ্রো হ্যপূজিতঃ ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে শৃগাল-বানরসংবাদে অষ্টমোঽধ্যায়ঃ * ॥০॥

—০—

## নবমোঽধ্যায়ঃ।

—:০:—

যুধিষ্ঠির উবাচ।

মিত্রসৌহার্দ্দযোগেন উপদেশং করোতি যঃ।
জাত্যাবরস্য রাজর্ষে ! দোষস্তস্য ভবেন্ন বা ॥১॥
এতদিচ্ছামি তত্ত্বেন ব্যাখ্যাতুং বৈ পিতামহ ! ।
সূক্ষ্মা গতির্হি ধর্ম্মস্য যত্র মুহ্যন্তি মানবাঃ ॥২॥

ভারতকৌমুদী

মহর্দিতি। তীর্থং পুণ্যস্থানম্। বেলায়াং সময়ে ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

মিত্রেতি। হে রাজর্ষে ! যো জনঃ মিত্রং প্রতি যৎ সৌহার্দ্দং তস্য যোগেন সম্বন্ধেন, জাত্যা অবরস্য নীচস্য উপদেশং ধর্ম্মশিক্ষাদানং করোতি তস্য দোষঃ পাপং ভবেন্ন বা ॥১॥

ভারতভাবদীপঃ

ইতোঽস্মিন্ লোকে ব্রাহ্মণ এব দানপাত্রমিতি প্রঘট্টকার্থঃ ॥২৭॥ তীর্থমপি ব্রাহ্মণ এবেত্যাহ— মহর্দিতি ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টমোঽধ্যায়ঃ ॥৮॥

ভরতশ্রেষ্ঠ ! মুনিরা ব্রাহ্মণকে মহাতীর্থ বলেন। অতএব সেই ব্রাহ্মণ যেন কোন সময়েই অপূজিত হইয়া না যান ॥২৮॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'রাজর্ষি পিতামহ ! যে লোক সৌহার্দ্দবশতঃ নিকৃষ্ট জাতির প্রতি ধর্ম্মোপদেশ দান করে, তাহার কোন দোষ হয় কি না ? ॥১॥

* '—নবমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…ত্রিংশোঽধ্যায়ঃ'—নি।

ভীষ্ম উবাচ।

অত্র তে বর্ত্তয়িষ্যামি শৃণু রাজন্! যথাক্রমম্।
ঋষীণাং বদতাং পূর্বং শ্রুতমাসীদ্‌যথা পুরা ॥৩॥
উপদেশো ন কর্ত্তব্যো জাতিহীনস্য কস্যচিৎ।
উপদেশে মহান্ দোষ উপাধ্যায়স্য ভাষ্যতে ॥৪॥
নিদর্শনমিদং রাজন্! শৃণু মে ভরতর্ষভ!।
দুরুক্তবচনে রাজন্! যথাপূর্বং যুধিষ্ঠির! ॥৫॥
ব্রহ্মাশ্রমপদে বৃত্তং পার্শ্বে হিমবতঃ শুভে।
তত্রাশ্রমপদং পুণ্যং নানাবৃক্ষগণাযুতম্ ॥৬॥
নানাগুল্মলতাকীর্ণং মৃগদ্বিজনিষেবিতম্।
সিদ্ধচারণসংযুক্তং রম্যং পুষ্পিতকাননম্ ॥৭॥

ভারতকৌমুদী

এতদিতি। অত্র ব্যাখ্যাতুমিতি ভিন্নে কর্ত্তরি তুম্ প্রত্যয় আর্ষঃ।২॥
অত্রেতি। বর্ত্তয়িষ্যামি উপস্থাপয়িষ্যামি বক্ষ্যামীত্যর্থঃ ॥৩॥
উপেতি। জাত্যা হীনো নীচস্তস্য ॥৪॥
নীতি। দুরুক্তং দুষ্টে নিকৃষ্টে জনে কথিতং যদ্বচনং তস্মিন্।৫॥

ভারতভাবদীপঃ

মিত্রসৌহার্দ্দেত্যধ্যায়েন নীচায় ধর্ম্মরহস্যং ন দদ্যাদিত্যুক্তম্। মিত্রমুপকারমপেক্ষ্যোপকর্ত্তা। সুহৃদনুপকারমনপেক্ষ্যোপকর্ত্তা! শেষাং স্পষ্টা বেত্যর্থঃ॥১—৩॥ উপাধ্যায়স্যোপদেশকর্ত্তুঃ,

পিতামহ! আমি ইচ্ছা করি, আপনি যথাযথভাবে ইহা বলেন। কারণ, ধর্ম্মের গতি সূক্ষ্ম; যাহাতে মানুষ মুগ্ধ হয় ॥২॥

ভীষ্ম বলিলেন—রাজা! এবিষয়ে আমি তোমার নিকট যথাক্রমে বলিতেছি; তুমি শ্রবণ কর। পূর্ব্বে ঋষিরা পরস্পর যাহা বলিতেছিলেন, তাহা আমি শুনিয়াছিলাম ॥৩॥

কোন হীনজাতির প্রতিই ধর্ম্ম উপদেশ করিবে না। কারণ, তাদৃশ উপদেশে উপদেষ্টার গুরুতর দোষ বলা হয় ॥৪॥

ভরতশ্রেষ্ঠ রাজা যুধিষ্ঠির! পূর্ব্বে নিকৃষ্ট জাতির প্রতি ধর্ম্ম উপদেশ দানে যে দোষ হইয়াছিল, তাহার বৃত্তান্ত তুমি আমার নিকট শ্রবণ কর ॥৫॥

ব্রতিভির্ব্বহুভিঃ কীর্ণং তাপসৈরুপসেবিতম্।
ব্রাহ্মণৈশ্চ মহাভাগৈঃ সূর্য্যজ্বলনসন্নিভৈঃ ॥৮॥
নিয়মব্রতসম্পন্নৈঃ সমাকীর্ণং তপস্বিভিঃ।
দীক্ষিতৈর্ভরতশ্রেষ্ঠ! যতাহারৈঃ কৃতাত্মভিঃ ॥৯॥
তপোঽধ্যয়নঘোষৈশ্চ নাদিতং ভরতর্ষভ!।
বালখিল্যৈশ্চ বহুভির্যতিভিশ্চ নিষেবিতম্ ॥১০॥ (কুলকম্)
তত্র কশ্চিৎ সমুৎসাহং কৃত্বা শূদ্রো দয়ান্বিতঃ।
আগতো হ্যাশ্রমপদং পূজিতশ্চ তপস্বিভিঃ ॥১১॥
তাংস্তু দৃষ্ট্বা মুনিগণান্ দেবকল্পান্মহৌজসঃ।
বিবিধাং বহতো দীক্ষাং সম্প্রাহৃষ্যত ভারত! ॥১২॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। ব্রহ্মণাং ব্রাহ্মণানাম্ আশ্রমপদানি যত্র তস্মিন্; বৃতং স্থিতম্ মৃগৈঃ পশুভিঃ, দ্বিজৈঃ পক্ষিভিশ্চ নিষেবিতম্, পুষ্পিতানি সঞ্জাতপুষ্পাণি কাননানি যত্র তৎ। সূর্য্যজ্বলনসন্নিভৈঃ সূর্য্যাগ্নিতুল্যৈস্তেজস্বিভিঃ। দীক্ষিতৈরারব্ধযজ্ঞৈঃ যতাহারৈঃ সংযতভোজনৈঃ, কৃতাত্মভিঃ রাগদ্বেষাদিশূন্যীকৃতচিত্তৈঃ। তপোরূপং যদধ্যয়নং বেদপাঠস্তস্য ঘোষৈর্ধ্বনিভিঃ। যতিভি র্জিতেন্দ্রিয়ৈঃ ॥৬—১০॥

তত্রেতি। সমুৎসাহং তপসি মনসঃ প্রবণতাম্। পূজিত আদৃতঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

ভাষ্যতে "ন শূদ্রায় মতিং দদ্যা"দিত্যাদিশাস্ত্রেণ ॥৪॥ দুরুক্তং দুঃখদং নীচং প্রতি উক্তং বচনম্ ॥৫—৭॥ ব্রতিভির্ব্রহ্মচারিভিঃ তাপসৈর্বানপ্রস্থৈঃ ॥৮—৯॥ যতিভিঃ সন্ন্যাসিভিঃ ॥১০॥ দয়ান্বিতঃ

ভরতশ্রেষ্ঠ! হিমালয় পর্ব্বতের পার্শ্বদেশে ব্রাহ্মণগণের বহুতর আশ্রম আছে; তাহার মধ্যে একটী পবিত্র, সুন্দর ও মঙ্গলময় আশ্রম রহিয়াছে। সেই আশ্রমটী নানাবিধ বৃক্ষ, গুল্ম ও লতায় ব্যাপ্ত; পশুপক্ষিগণসেবিত ও সিদ্ধচারণসমন্বিত হইয়া আছে এবং তাহার বনগুলি পুষ্পে পরিপূর্ণ; বহুতর ব্রতী তপস্বী এবং অগ্নি ও সূর্য্যের ন্যায় তেজস্বী ব্রাহ্মণেরা সেই আশ্রমে বাস করেন। উপবাসাদি নিয়ম ও চাতুর্মাস্যাদি ব্রতসম্পন্ন, তপস্বী, সংযতভোজন ও রাগদ্বেষাদিশূন্যচিত্ত যাজ্ঞিক-ব্যক্তিরা সে স্থানে অবস্থান করেন এবং বেদপাঠের শব্দে সেই আশ্রমটী মুখরিত, আর বহুতর বালখিল্য ও অন্যান্য সন্ন্যাসী সেই আশ্রমে তপস্যা করেন ॥৬—১০॥

তখন দয়ার্দ্রচিত্ত কোন শূদ্র বিশেষ উৎসাহ করিয়া সেই আশ্রমে আগমন করিল; তখন তপস্বীরাও তাহার আদর করিলেন ॥১১॥

অথাস্ত বুদ্ধিরভবত্তাপস্তে ভরতর্ষভ।।
ততোঽব্রবীৎ কুলপতিং পাদৌ সংগৃহ্য ভারত। ॥১৩॥
ভবৎপ্রসাদাদিচ্ছামি ধর্ম্মং চর্ত্তুং দ্বিজর্ষভ।।
তস্মাৎ ত্বং ভগবন্! ভক্তং প্রব্রাজয়িতুমর্হসি ॥১৪॥
বর্ণাবরোঽহং ভগবন্! শূদ্রো জাত্যাস্মি সত্তম।।
শুশ্রূষাং কর্ত্তুমিচ্ছামি প্রপন্নায় প্রসীদ মে ॥১৫॥

কুলপতিরুবাচ।

ন শক্যমিহ শূদ্রেন লিঙ্গমাশ্রিত্য বর্ত্তিতুম্।
আস্তাং যদি তে বুদ্ধিঃ শুশ্রূষানিরতো ভব।
শুশ্রূষয়া পরাল্লোঁকানবাপ্স্যসি ন সংশয়ঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

তানিতি। মহৌজসঃ তপস্তেজোযুক্তান্ দীক্ষাং ধর্ম্মকার্য্যারম্ভম ॥১২॥

অথেতি। তাপস্তে তপস্যায়াম্। কুলপতিমাশ্রমস্বামিনম্। "মুনীনাং দশসাহস্রং যোঽন্ন দানাদিপোষণাৎ, অধ্যাপয়তি বিপ্রার্ষিঃ স বৈ কুলপতিস্মৃতঃ" ইতি প্রাক্তঃ ॥১৩॥

ভবদিতি। প্রব্রাজয়িতুং সন্ন্যাসং গ্রাহয়িতুম্ ॥১৪॥

বর্ণেতি। বর্ণেষু অবরো নীচঃ। প্রপন্নায় ভবতঃ শরণাগতায় ॥১৫॥

নেতি। লিঙ্গং দণ্ডকমণ্ডল্বাদিসন্ন্যাসচিহ্নং শূদ্রস্য সন্ন্যাসে অনধিকারাদিত্যাশয়ঃ। আস্তাং-মত্র স্থীয়তাম্। পরাল্লোঁকান্ উত্তমান্ স্বর্গান্। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

সর্ব্বভূতাভয়দানেন প্রব্রজ্যাং কৃতবানিত্যর্থঃ ॥১১॥ দীক্ষাং নিয়মম্॥১২॥ তপস্তে তপঃ করিষ্যে ॥১৩॥

---

ভরতনন্দন! নানাবিধ ধর্ম্মকার্য্যে প্রবৃত্ত, দেবসদৃশ মহাতেজা সেই মুনিগণকে দেখিয়া, শূদ্র অত্যন্ত আনন্দিত হইল ॥১২॥

ভরতশ্রেষ্ঠ ভরতনন্দন! তাহার পর সেই শূদ্রের তপস্যা করিবার ইচ্ছা জন্মিল; তৎপরে সে, তত্রত্য কুলপতির চরণধারণ করিয়া বলিল—॥১৩॥

'ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি আপনার অনুগ্রহে ধর্ম্মাচরণ করিতে ইচ্ছা করি। আমি আপনার ভক্ত। অতএব আপনি আমাকে সন্ন্যাসধর্ম্ম গ্রহণ করান ॥১৪॥

ভগবন্ সাধুশ্রেষ্ঠ! আমি চারিটী বর্ণের মধ্যে নিকৃষ্ট বর্ণ, জাতিতে শূদ্র। সুতরাং আমি আপনার পরিচর্য্যা করিতে ইচ্ছা করি সেই জন্যই আপনার শরণাগত হইয়াছি; আপনি আমার প্রতি প্রসন্ন হউন' ॥১৫॥

কুলপতি বলিলেন—'এই জগতে শূদ্র দণ্ডকমণ্ডলুপ্রভৃতি সন্ন্যাসচিহ্ন ধারণ

ভীষ্ম উবাচ।

এবমুক্তস্তু মুনিনা স শূদ্রোঽচিন্তয়ন্ নৃপ ।।
কথমত্র ময়া কার্য্যং শ্রদ্ধা ধর্ম্মপরা চ মে ॥১৭॥
বিজ্ঞাতমেবং ভবতু করিষ্যে প্রিয়মাত্মনঃ।
গত্বাশ্রমপদাদ্দূরমুটজং কৃতবাংস্তু সঃ ॥১৮॥
তত্র বেদিশ্চ ভূমিঞ্চ দেবতায়তনানি চ।
নিবেশ্য ভরতশ্রেষ্ঠ ! নিয়মস্থোঽভবন্মুনিঃ ॥১৯॥
অভিষেকাংশ্চ নিয়মান্ দেবতায়তনেষু চ।
বলিঞ্চ কৃত্বা হুত্বা চ দেবতাং চাপ্যপূজয়ৎ ॥২০॥

ভারতকৌমুদী

এবমিতি। কার্য্যং কেবলং শুশ্রূষণম্, ধর্ম্মপরা ধর্ম্মবিষয়া ॥১৭॥

বিজ্ঞাতমিতি। বিজ্ঞাতং ভবত ইতি শেষঃ। উটজং পর্ণকুটীরম্ ॥১৮॥

তত্রেতি। বেদিং পরিষ্কৃতাং ভূমিং ভূমিং তপস্যাস্থানম্ নিয়মস্থ উপবাসাদি ব্রতস্থঃ ॥১৯॥

অভীতি। অভিষেকান্ ত্রিসন্ধ্যং স্নানানি, নিয়মান্ উপবাসাদীন্, বলিম্ উপহারম্ ॥২০॥

ভারতভাবদীপঃ

বক্তুমধিগন্তুং, ব্রহ্মগতাবিত্যস্য রূপম্। প্রব্রাজয়িতুং বিধিবৎ স্বোচিতং কর্ম্ম ত্যাজয়িতুম্ ॥১৪—১৫॥ লিঙ্গং সন্ন্যাসিচিহ্নং সেবকস্য তব প্রব্রজ্যানধিকারান্ন যুক্তম্ ॥১৬—১৮॥ আত্মনঃ প্রিয়ং বিক্ষেপকস্য শুশ্রূষাখ্যস্য স্বধর্ম্মস্য ত্যাগম্, লিঙ্গধারণানধিকারেঽপি ত্যাগমাত্রে সর্ব্বস্যাধি-

করিয়া থাকিতে পারে না। তবে তোমার যদি এই আশ্রমে থাকারই ইচ্ছা হয়, তাহা হইলে থাক এবং আমাদের শুশ্রূষায় ব্যাপৃত হও। আমাদের শুশ্রূষাদ্বারাই তুমি উত্তম স্বর্গ সকল লাভ করিবে, তাহাতে কোন সন্দেহ নাই ॥১৬॥

ভীষ্ম বলিলেন—'রাজা! মুনি এইরূপ বলিলে সেই শূদ্র চিন্তা করিল, আমি এই আশ্রমে থাকিয়া কি প্রকারে কেবল শুশ্রূষা করিব? কারণ, ধর্ম্মাচরণেই আমার পরম শ্রদ্ধা রহিয়াছে ॥১৭॥

(পরে মুনিকে বলিল) আপনি ইহা অবগত হউন যে, আমি আমার প্রিয়কার্য্য করিব। পরে সেই শূদ্র আশ্রম হইতে দূরে যাইয়া একটী পর্ণকুটীর নির্ম্মাণ করিল ॥১৮॥

ভরতশ্রেষ্ঠ! সেই পর্ণকুটীরের নিকটে একটী বেদি, তপস্যার স্থান ও দেবগৃহ নির্ম্মাণ করিয়া সেই শূদ্র নিয়মনিষ্ঠ মুনি হইল ॥১৯॥

ক্রমে সেই শূদ্র তিন বেলা স্নান, উপাসাদি নিয়ম ও দেবগণের সন্নিধানে নানাবিধ উপচার দান করিয়া এবং হোম করিয়া, দেবগণের পূজা করিতে লাগিল ॥২০॥

সঙ্কল্পনিয়মোপেতঃ ফলাহারো জিতেন্দ্রিয়ঃ।
নিত্যসন্নিহিতাভিস্তু ওষধীভিঃ ফলৈস্তথা ॥২১॥
অতিথীন্ পূজয়ামাস যথাবৎ সমুপাগতান্।
এবং হি সুমহান্ কালো ব্যত্যক্রামত তস্য বৈ ॥২২॥ (যুগ্মকম্)
অথাস্য মুনিরাগচ্ছৎ সঙ্গত্যা বৈ তমাশ্রমম্।
সম্পূজ্য স্বাগতেনর্ষিং বিধিবৎ সমতোষয়ৎ ॥২৩॥
অনুকূলাঃ কথাঃ কৃত্বা যথাগতমপৃচ্ছত।
ঋষিঃ পরমতেজস্বী ধর্ম্মাত্মা সংশিতব্রতঃ ॥২৪॥
এবং সুবহুশস্তস্য শূদ্রস্য ভরতর্ষভ!।
সোঽগচ্ছদাশ্রমমৃষিঃ শূদ্রং দ্রষ্টুং নরর্ষভ! ॥২৫॥
অথ তং তাপসং শূদ্রঃ সোঽব্রবীদ্ভরতর্ষভ!।
পিতৃকার্য্যং করিষ্যামি তত্র মেঽনুগ্রহং কুরু ॥২৬॥

ভারতকৌমুদী

সঙ্কল্পেতি। ওষধীভিঃ নীবারাদিভিঃ। ব্যত্যক্রামত অতীতঃ ॥২১—২২॥
অথেতি। সংগত্যা কার্য্যক্রমেণ। স্বাগতেন স্বাগতপ্রশ্নেন ॥২৩॥
অম্বিতি। যথাগতং আগতামবস্থামনতিক্রম্য ॥২৪॥
এবমিতি। এবং সঃ ঋষিঃ শূদ্রং দ্রষ্টুং তস্য শূদ্রস্য আশ্রমমেবং সুবহুশ অগচ্ছৎ ॥২৫॥

ভারতভাবদীপঃ

কারাৎ। উটজং পর্ণশালাম্ ॥১৯॥ বেদীং পূজার্থম, ভূমিং শয়নার্থম্ ॥২০॥ অভিষেকান্

সঙ্কল্প ও নিয়মযুক্ত হইয়া সেই শূদ্র ফলমাত্র ভোজন করিতে থাকিয়া ইন্দ্রিয়সকল জয় করিয়া, উপস্থিত অতিথিদিগকে যথাবিধানে সর্ব্বদা সন্নিহিত ফলমূলাদিদ্বারা সেবা করিতে লাগিল। এইভাবে তাহার বহুকাল অতীত হইল ॥২১—২২॥

তাহার পর একদা সেই মুনি কার্য্যক্রমে সেই আশ্রমে আগমন করিলেন; তখন শূদ্র স্বাগত প্রশ্নদ্বারা তাঁহার সম্মান করিয়া, যথাবিধানে তাঁহাকে সন্তুষ্ট করিল ॥২৩॥

পরে পরম তেজস্বী, ধর্ম্মাত্মা ও দৃঢ়নিয়মশালী সেই মুনি মধুর আলাপ করিয়া শূদ্রকে তদানীন্তন অবস্থা জিজ্ঞাসা করিলেন ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ নরপ্রধান! সেই ঋষি শূদ্রকে দেখিবার জন্য তাহার আশ্রমে এইভাবে বহুবার গমন করিয়াছিলেন ॥২৫॥

(২৩) বিধিবৎ পর্য্যতোষয়ৎ—পি।

বাঢ়মিত্যেব তং বিপ্র উবাচ ভরতর্ষভ।।
শুচির্ভূত্বা স শূদ্রস্তু তস্যর্ষেঃ পাদ্যমানয়ৎ ॥২৭॥
অথ দর্ভাংশ্চ বন্যাশ্চ ওষধীর্ভরতর্ষভ।।
পবিত্রমাসনং চৈব বৃষীঞ্চ সমুপানয়ৎ ॥২৮॥
অথ দক্ষিণমাবৃত্য বৃষীং চরমশৈর্ষিকীম্।
কৃতামন্যায়তো দৃষ্ট্বা তং শূদ্রমৃষিরব্রবীৎ ॥২৯॥
কুরুষ্বৈতাং পূর্ব্বশীর্ষাং ভবাংশ্চোদঙ্মুখঃ শুচিঃ।
স চ তৎ কৃতবান্ শূদ্রঃ সর্ব্বং যদৃষিরব্রবীৎ ॥৩০॥
যথোপদিষ্টং মেধাবী দর্ভার্ঘ্যাদি যথাযথম্।
হব্যকব্যবিধিং কৃৎস্নমুক্তং তেন তপস্বিনা ॥৩১॥
ঋষিণা পিতৃকার্য্যে চ স চ ধর্ম্মপথে স্থিতঃ।
পিতৃকার্য্যে কৃতে চাপি বিসৃষ্টঃ স জগাম হ ॥৩২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অথেতি। অনুগ্রহং কুরু পৌরোহিত্যকরণেন ॥২৬॥

বাঢ়মিতি। বাঢ়মঙ্গীকরোমীত্যর্থঃ। "ভৃশপ্রতিজ্ঞয়োর্বাঢ়ম্" ইত্যমরঃ ॥২৭॥

অথেতি। ওষধীঃ ফলাদীঃ। বৃষীং নাম আসনম্" ঋষীণামাসনং বৃষী" ইত্যমরঃ ॥২৮॥

অথেতি। অথ ঋষিঃ, অন্যায়তঃ শাস্ত্রোক্তং ন্যায়ং পরিহৃত্য তেন শূদ্রেণ দক্ষিণং দিগ্‌ভাগং আবৃত্য গত্বা বৃষীং তদাসনম্, চরণে পশ্চিমদিগ্‌ভাগে শৈর্ষিকী শীর্ষভাগো যস্যাস্তাম্ পশ্চিমাগ্রাং কৃতাং দৃষ্ট্বা শূদ্রমব্রবীৎ ॥২৯॥

কুরুষ্বেতি। এতাং বৃষীং পূর্ব্বশীর্ষাং কুরুম্ব, শুচির্ভবাংশ্চ উদঙ্মুখো ভবেতি শেষঃ ॥৩০॥

---

ভরতশ্রেষ্ঠ! তাহার পর সেই শূদ্র সেই মুনিকে বলিল—'আমি পিতৃকার্য্য করিব; তাহাতে আপনি আমার উপরে অনুগ্রহ করুন ॥২৬॥

ভরতশ্রেষ্ঠ! তখন ব্রাহ্মণ তাহাকে বলিলেন—'অবশ্য করিব।' পরে সেই শূদ্র পবিত্র হইয়া, সেই ঋষির জন্য পাদ্য আনয়ন করিল ॥২৭॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর শূদ্র কুশ, বন্য ফলমূলাদি ও বৃষীনামক পবিত্র আসন আনয়ন করিল ॥২৮॥

তৎপরে শূদ্র অন্যায়ভাবে দক্ষিণদিকে যাইয়া সেই আসনখানিকে পশ্চিম শীর্ষ করিয়া পাতিল। তাহা দেখিয়া ঋষি সেই শূদ্রকে বলিলেন—॥২৯॥

'তুমি এই আসন খানিকে পূর্ব্বশীর্ষ কর এবং পবিত্রভাবে উত্তর মুখ হও। ঋষি যাহা বলিলেন শূদ্র সেই সমস্তই করিল' ॥৩০॥

অথ দীর্ঘস্য কালস্য স তপ্যন্ শূদ্রতাপসঃ।
বনে পঞ্চত্বমগমৎ সুকৃতেন চ তেন বৈ ॥৩৩॥
অজায়ত মহারাজবংশে স চ মহাদ্যুতিঃ।
তথৈব স ঋষিস্তাত। কালধর্ম্মমবাপহ ॥৩৪॥
পুরোহিতকুলে বিপ্রঃ প্রজাতো ভরতর্ষভ।।
এবং তৌ তত্র সম্ভূতাবুভৌ শূদ্রমুনী তদা ॥৩৫॥
ক্রমেণ বর্দ্ধিতৌ চাপি বিদ্যাসু কুশলাবুভৌ।
অথর্ব্ববেদে বেদে চ বভূবর্ষিঃ সুনিষ্ঠিতঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

যথেতি। মেধাবী শূদ্রঃ কৃতবানিতি শেষঃ। স চ ঋষিঃ। বিসৃষ্টঃ শূদ্রেণ ॥৩১—৩২॥
অথেতি। দীর্ঘস্য কালস্য অতিক্রমে সতি পঞ্চত্বমগমদিতি সম্বন্ধঃ ॥৩৩॥
অজায়তেতি। স চ শূদ্রঃ। কালধর্ম্মং মৃত্যুম্ ॥৩৪॥
পুরোহিতেতি। পুরোহিতকুলে যাজকব্রাহ্মণবংশে।৩৫॥
ক্রমেণেতি। বর্দ্ধিতৌ বয়সা বৃদ্ধিং প্রাপিতৌ। বেদে ঋগাদিবেদত্রয়ে, ঋষিঃ পুরোহিতঃ, সুনিষ্ঠিতো বিশেষাভিনিবিষ্টঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

ত্রিসন্ধ্যং স্নানানি ॥২১॥ সঙ্কল্পস্য নিয়মো নিগ্রহঃ চিত্তবৃত্তিনিরোধ ইতি যাবৎ; তেন উপেতঃ ॥২২—২৯॥ বৃষীং চরমশৈর্ষিকীম্ আসনকূর্চ্চং পশ্চিমাগ্রম ॥৩০—৩৬॥ বেদে ঋগ্বেদাদিত্রয়ে, কল্প-

সেই তপস্বী ঋষি পিতৃকার্য্যে যেমন উপদেশ দিলেন ও বলিলেন; মেধাবী ও ধার্ম্মিক সেই শূদ্র কুশ, অর্ঘ্য, হব্য ও কব্যপ্রভৃতি সমস্তই সেইভাবে সম্পাদন করিল। এইভাবে পিতৃকার্য্য করা হইলে এবং শূদ্র বিদায় দিলে সেই ঋষি চলিয়া গেলেন ॥৩১—৩২॥

তপস্যার ক্লেশে সন্তপ্ত সেই তপস্বী শূদ্র সেই পুণ্যের ফলে দীর্ঘকালের পর সেই তপোবনেই পঞ্চত্ব প্রাপ্ত হইল ॥৩৩॥

বৎস! পরে সেই মহাতেজা শূদ্র কোন মহারাজের বংশে জন্মগ্রহণ করিল; ওদিকে সেই ঋষিও পঞ্চত্ব প্রাপ্ত হইলেন ॥৩৪॥

ভরতশ্রেষ্ঠ! পরে সেই ব্রাহ্মণ সেই মহারাজের পুরোহিতের বংশে জন্মিলেন। এইভাবে সেই শূদ্র ও মুনি দুইজনই বিভিন্ন বংশে জন্মগ্রহণ করিলেন ॥৩৫॥

ক্রমে সেই রাজপুত্র ও পুরোহিতপুত্র বৃদ্ধি পাইয়া নানা বিদ্যায় নিপুণ হইলেন। তাঁহাদের মধ্যে পুরোহিতপুত্র ঋষি হইয়া, অথর্ব্ববেদে ও অন্যান্য বেদে বিশেষ অভিনিবিষ্ট হইয়া পড়িলেন ॥৩৬॥

কল্পপ্রয়োগে চোৎপন্নে জ্যোতিষে চ পরঙ্গতঃ।
সাংখ্যে চৈব পরাপ্রীতিস্তস্য চৈবং ব্যবর্দ্ধত ॥৩৭॥
পিতর্য্যুপরতে চাপি কৃতশৌচস্তু পার্থিবঃ।
অভিষিক্তঃ প্রকৃতিভী রাজপুত্রঃ স পার্থিবঃ ॥৩৮॥
অভিষিক্তেন স ঋষিরভিষিক্তঃ পুরোহিতঃ।
স তং পুরোধায় সুখমবসন্তরতর্ষভ ! ॥৩৯॥
রাজ্যং শশাস ধর্ম্মেণ প্রজাশ্চ পরিপালয়ন্।
পুণ্যাহবাচনে নিত্যং ধর্ম্মকার্য্যেষু চাসকৃৎ ॥৪০॥
উৎস্ময়ন্ প্রাহসচ্চাপি দৃষ্ট্বা রাজা পুরোহিতম্।
এবং স বহুশো রাজন্ ! পুরোধসমুপাহসৎ ॥৪১॥ (যুগ্মকম্)
লক্ষয়িত্বা পুরোধাস্তু বহুশস্তং নরাধিপম্।
উৎস্ময়ন্তঞ্চ সততং দৃষ্ট্বাসৌ মন্যুমাবিশৎ ॥৪২॥

ভারতকৌমুদী

কল্পেতি। কল্পপ্রয়োগে গোভিলাদিগৃহ্যসূত্রোক্তৌ যজ্ঞাদ্যনুষ্ঠানে, উৎপন্নে উপস্থিতে, জ্যোতিষে চ পরং বিশেষং প্রাবীণ্যং গতঃ পুরোহিতঃ। তস্য পুরোহিতস্য ॥৩৭॥

পিতরীতি। উপরতে মৃতে, কৃতশৌচঃ বিহিতৌর্দ্ধদেহিকঃ। প্রকৃতিভিঃ প্রজাভিঃ ॥৩৮॥

অভীতি। অভিষিক্তেন তেন রাজপুত্রেণ অভিষিক্তঃ পৌরোহিত্যপদে বৃতঃ। পুরোধায় সর্ব্বকার্য্যেষু অগ্রবর্ত্তীকৃত্য ॥৩৯॥

রাজ্যমিতি। পুণ্যাহবাচনে যজ্ঞাদৌ প্রসিদ্ধে। উৎস্ময়ন উৎস্ময়মান ঈষদ্ধসন্ ॥৪০—৪১॥

তিনি গোভিলাদিগৃহ্যসূত্রোক্ত যজ্ঞাদ্যনুষ্ঠানে ও জ্যোতিষ শাস্ত্রে বিশেষ নিপুণ হইলেন এবং তাঁহার সাংখ্যশাস্ত্রে অত্যন্ত প্রীতি জন্মিল ॥৩৭॥

ওদিকে রাজার মৃত্যু হইলে, তাঁহার পুত্র তাঁহার ঔর্দ্ধদেহিক করিলেন; তখন প্রজারা সেই রাজপুত্রকে রাজ্যে অভিষিক্ত করিয়া রাজা করিল ॥৩৮॥

ভরতশ্রেষ্ঠ! রাজপুত্র রাজ্যে অভিষিক্ত হইয়া, সেই ঋষিকে পুরোহিতপদে বরণ করিলেন এবং তাঁহাকে সমস্ত কার্য্যে অগ্রবর্ত্তী করিয়া সুখে বাস করিতে লাগিলেন ॥৩৯॥

নরনাথ! সেই রাজা ধর্ম্মানুসারে প্রজাপালন করিতে থাকিয়া, রাজ্যশাসন করিতে থাকিলেন; কিন্তু তিনি সর্ব্বদা যজ্ঞাদির পুণ্যাহবাচনে ও অন্যান্য ধর্ম্মকার্য্যে পুরোহিতকে দেখিয়া কখন ও ঈষৎ হাস্য করিতেন, কখনও অট্টহাস্য করিতেন এবং কোন সময়ে পুরোহিতের প্রতি বহুবার উপহাস করিতেন ॥৪০—৪১॥

(৪২) দৃষ্ট্বাসৌ মন্যুমানভূৎ—পি।

অথ শূন্যে পুরোধাস্তু সহ রাজ্ঞা সমাগতঃ।
কথাভিরনুকূলাভী রাজানং চাভ্যরাময়ৎ ॥৪৩॥
ততোঽব্রবীন্নরেন্দ্রং স পুরোধা ভরতর্ষভ।।
বরমিচ্ছাম্যহং ত্বেকং ত্বয়া দত্তং মহাদ্যুতে। ॥৪৪॥

রাজোবাচ।

বরাণাং তে শতং দদ্যাং কিমুতৈকং দ্বিজোত্তম।।
স্নেহাচ্চ বহুমানাচ্চ নাস্ত্যদেয়ং হি মে তব ॥৪৫॥

পুরোহিত উবাচ।

একং বৈ বরমিচ্ছামি যদি তুষ্টোঽসি পার্থিব।।
প্রতিজানীহি তাবত্ত্বং সত্যং যদ্বদনানৃতম্ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

লক্ষেতি। পুরোধাঃ পুরোহিতঃ। উৎস্ময়স্তমীষদ্ধসন্তম্। মন্যুং দৈন্যং, আবিশৎ প্রাপ্নোৎ ॥৪২॥

অথেতি। শূন্যে নির্জ্জনস্থানে, সমাগতঃ সম্মিলিতঃ। অভ্যরাময়ৎ সমতোষয়ৎ। ব্রহ্মতাব আর্ষঃ ॥৪৩॥

তত ইতি। ইচ্ছামি লব্ধুমিতি শেষঃ।৪৪॥

বরাণামিতি। বহুমানাৎ পুরোহিততয়া বিশেষগৌরবাৎ ॥৪৫॥

একমিতি। যৎ সত্যং তদ্ বদ, অনৃতং মিথ্যা ন বদ ॥৪৬॥

---

রাজা পুরোহিতকে দেখিয়া সর্বদা মৃদু হাস্য করেন, ইহা বহুবার লক্ষ্য করিয়া সেই পুরোহিত দুঃখিত হইলেন ॥৪২॥

তাহার পর একদা পুরোহিত কোন নির্জ্জন স্থানে রাজার সহিত সম্মিলিত হইয়া অনুকূল কথাদ্বারা রাজাকে সন্তুষ্ট করিলেন ॥৪৩॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর পুরোহিত রাজাকে বলিলেন—'মহাপ্রতাপ রাজা! আমি আপনার প্রদত্ত একটী বর লাভ করিতে ইচ্ছা করি ॥৪৪॥

রাজা বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! একটী বর কেন? আমি আপনাকে একশত বর দান করিব। কারণ, আপনার প্রতি আমার স্নেহ ও অত্যন্ত গৌরববশতঃ আপনাকে আমার অদেয় কিছু নাই ॥৪৫॥

পুরোহিত বলিলেন—'রাজা! আপনি যদি সন্তুষ্ট হইয়া থাকেন, তবে আমি একটী বর লাভ করিবারই ইচ্ছা করি। আপনি প্রতিজ্ঞা করুন, যাহা সত্য হইবে, তাহাই বলিবেন; কিন্তু মিথ্যা বলিবেন না' ॥৪৬॥

ভীষ্ম উবাচ।

বাঢ়মিত্যেব তং রাজা প্রত্যুবাচ যুধিষ্ঠির ! ।
যদি জ্ঞাস্যামি বক্ষ্যামি অজানন্ন তু সংবদে ॥৪৭॥

পুরোহিত উবাচ।

পুণ্যাহবাচনে নিত্যং ধর্ম্মকৃত্যেষু চাসকৃৎ।
শান্তিহোমেষু চ সদা কিং ত্বং হসসি বীক্ষ্য মাম্ ॥৪৮॥
সব্রীড়ং বৈ ভবতি হি মনো মে হসতা ত্বয়া।
কামায় শাপিতো রাজন্নান্যথা বক্তুমর্হসি ॥৪৯॥
সুব্যক্তং কারণং হ্যত্র ন তে হাস্যমকারণম্।
কৌতূহলং মে সুভৃশং তত্ত্বেন কথয়স্ব মে ॥৫০॥

রাজোবাচ।

এবমুক্তে ত্বয়া বিপ্র ! যদবাচ্যং ভবেদপি।
অবশ্যমেব বক্তব্যং শৃণুষ্বৈকমনা দ্বিজ ! ॥৫১॥

ভারতকৌমুদী

বাঢ়মিতি। জ্ঞাস্যামি সত্যমিতি শেষঃ ॥৪৭॥
পুণ্যেতি। অসকৃৎ বারং বারং হসসীতি সম্বন্ধঃ ॥৪৮॥
সেতি। সব্রীড়ং সলজ্জম্। কামায় যাবদভিলাষায়, শাপিতস্ত্বং শপথং কারিতঃ ॥৪৯॥
সুব্যক্তমিতি। অত্র তব হাস্যে সুব্যক্তং এবং কারণমস্তীতি শেষঃ ॥৫০॥

---

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির ! তখন রাজা প্রত্যুত্তর করিলেন, 'অবশ্যই বলিব ?' যদি সত্য জানিতে পারি, তবে তাহা বলিব ; সত্য জানিতে না পারিলে, তাহা বলিতেও পারিব না' ॥৪৭॥

পুরোহিত বলিলেন—'যজ্ঞাদিকার্য্যের পুণ্যাহবাচনের সময়ে এবং অন্যান্য ধর্ম্মকার্য্য ও শান্তিহোমের কালে, আপনি আমাকে দেখিয়া সর্ব্বদাই বার বার হাস্য করেন কেন ? ॥৪৮॥

রাজা ! আপনি হাস্য করায় আমার মন লজ্জিত হয়। অতএব আপনার অভিলষিত বিষয়ে আমি আপনাকে শপথ করাইতেছি যে, আপনি মিথ্যা বলিতে পারিবেন না ॥৪৯॥

এবিষয়ে নিশ্চয়ই কোন কারণ আছে। কেন না, বিনা কারণে আপনার হাস্য হইতে পারে না, আমার অত্যন্ত কৌতূহল জন্মিয়াছে। অতএব আপনি আমার নিকট যথাযথভাবে বলুন ॥৫০॥

পূর্বদেহে যথা বৃত্তং তন্নিবোধ দ্বিজোত্তম ! ।
জাতিং স্মরাম্যহং ব্রহ্মন্নবধানেন মে শৃণু ॥৫২॥
শূদ্রোঽহমভবং পূর্বং তপসা ভৃশসংযুতঃ।
ঋষিরুগ্রতপাস্ত্বং চ তদাভূর্দ্বিজসত্তম ! ॥৫৩॥
প্রীয়তা হি তদা ব্রহ্মন্মমানুগ্রহবুদ্ধিনা।
পিতৃকার্য্যে ত্বয়া পূর্বমুপদেশঃ কৃতোঽনঘ ! ॥৫৪॥
বৃষ্যাং দর্ভেষু হব্যে চ কব্যে চ মুনিসত্তম ! ।
এতেন কর্ম্মদোষেণ পুরোধাস্ত্বমজায়থাঃ ॥৫৫॥ (যুগ্মকম্)
অহং রাজা চ বিপ্রেন্দ্র ! পশ্য কালস্য পর্য্যয়ম্।
মৎকৃতস্যোপদেশস্য ত্বয়াবাপ্তমিদং ফলম্ ॥৫৬॥

ভারতকৌমুদী

এবমিতি। এবং মহতা নির্ব্বন্ধেন ॥৫১॥

পূর্ব্বেতি। বৃত্তমাবয়োর্জাতম্, নিবোধ শৃণু। অহং জাতিং পূর্ব্বজন্ম স্মরামি, পূর্ব্বপুণ্যবশাদিতি ভাবঃ ॥৫২॥

শূদ্র ইতি। উগ্রং ভয়ঙ্করং তপো যস্য সঃ ॥৫৩॥

প্রীয়তেতি। প্রীয়তা সন্তুষ্যতা। অনুগ্রহে বুদ্ধির্যস্য তেন। বৃষ্যামাসনে, দর্ভেষু কুশেষু, হব্যে দেবদেয়ে দ্রব্যে, কব্যে পিতৃদেয়ে চ দ্রব্যে ত্বয়া উপদেশঃ কৃত ইতি সম্বন্ধঃ। এতেন শূদ্রং প্রতি কৃতেন উপদেশরূপেণ। যজমানাধীনতয়া নানাক্লেশবত্তয়া চ পুরোহিতত্বং নিকৃষ্টমিত্যাশয়ঃ ॥৫৪—৫৫॥

রাজা বলিলেন—'ব্রাহ্মণ ! আপনি এইরূপ বলিলে, যাহা অবক্তব্য, তাহাও অবশ্যই বলিতে হয়। অতএব ব্রাহ্মণ ! আপনি একাগ্রচিত্ত হইয়া শ্রবণ করুন ॥৫১॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আপনার ও আমার পূর্ব্বদেহে যাহা হইয়াছিল, তাহা শ্রবণ করুন। আমি পূর্ব্বজন্মের পুণ্যবশতঃ পূর্ব্বজাতি স্মরণ করিতেছি। অতএব ব্রাহ্মণ ! আপনি মনোযোগ দিয়া, আমার নিকট শুনুন ॥৫২॥

আমি পূর্ব্বজন্মে শূদ্র হইয়া অত্যন্ত তপস্বী হইয়াছিলাম এবং আপনি তখন ব্রাহ্মণ হইয়া ভীষণ তপস্বী ঋষি হইয়াছিলেন ॥৫৩॥

নিষ্পাপ ব্রাহ্মণ ! তৎকালে আপনি সন্তুষ্ট হইয়া, আমার প্রতি অনুগ্রহ করিবার ইচ্ছা করিয়া, আমার পিতৃকার্য্যে আসন, কুশ, হব্য ও কব্যবিষয়ে আমাকে উপদেশ দিয়াছিলেন; এই কর্ম্মদোষে আপনি ইহজন্মে পুরোহিত হইয়াছেন ॥৫৪—৫৫॥

(৫৩) তপসে কৃতনিশ্চয়ঃ···নি।

এতস্মাৎ কারণাদ্‌ব্রহ্মন্! প্রহসে ত্বাং দ্বিজোত্তম ! ।
ন ত্বাং পরিভবন্ ব্রহ্মন্! প্রহসামি গুরুর্ভবান্ ॥৫৭॥
বিপর্য্যয়েণ মে মন্যুস্তেন সন্তপ্যতে মনঃ ।
জাতিং স্মরাম্যহং তুভ্যমতস্ত্বাং প্রহসামি বৈ ॥৫৮॥
এবং তবোগ্রং হি তপ উপদেশেন নাশিতম্ ।
পুরোহিতত্বমুৎসৃজ্য যতস্ব ত্বং পুনর্ভবে ॥৫৯॥
ইতস্ত্বমধমামন্যাং মা যোনিং প্রাপ্স্যসে দ্বিজ ! ।
গৃহ্যতাং দ্রবিণং বিপ্র ! পূতাত্মা ভব সত্তম ! ॥৬০॥

---

## ভারতকৌমুদী

অহমিতি। রাজা জাতবানীতি শেষঃ। পর্য্যয়ং পরিবর্ত্তনম্। ময়ি কৃতস্য সংকৃতস্য ।৫৬॥

এতস্মাদিতি। পরিভবন্নবজানন্. গুরুঃ পুরোহিতত্বাৎ।৫৭॥

বীতি। বিপর্য্যয়েন শূদ্রাদহং রাজা, ত্বঞ্চ মুনিতঃ পুরোহিত ইতি বৈপরীত্যেন, মন্যুর্দৈন্যম্। তুভ্যং তব ॥৫৮॥

এবমিতি। উপদেশেন শূদ্রং প্রত্যুপদেশকরণেন। ভবে জন্মনি ॥৫৯॥

ইত ইতি। দ্রবিণং সংকল্পকবর্ণার্থকং ধনং, পূতাত্মা পবিত্রচিত্তঃ ॥৬০॥

## ভারতভাবদীপঃ

প্রয়োগে সূত্রোক্তযজ্ঞপ্রয়োগে ॥৩৭—৫৬॥ সংকৃতস্য সন্থং কৃতস্য ॥৫৭—৫৮॥ বিপর্য্যয়েণ

---

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি কালের পরিবর্ত্তন দেখুন, আমি রাজা হইয়াছি, আর আপনি আমাকে উপদেশ দেবার জন্য এই ফল পাইয়াছেন ॥৫৬॥

ব্রাহ্মণ! এই কারণে আমি, আপনাকে দেখিয়া হাস্য করি ; কিন্তু আপনাকে অবজ্ঞা করিয়া হাস্য করি না। কারণ, আপনি আমার গুরুজন ॥৫৭॥

আমি পূর্ব্ব জন্মে শূদ্র হইয়া, ইহজন্মে রাজা হইলাম ; আর আপনি পূর্ব্ব জন্মে ঋষি হইয়া, ইহজন্মে পুরোহিত হইলেন, এই বৈপরীত্যবশতই আমার দৈন্য এবং তাহাতেই আমার মন দুঃখিত। আমি আপনার পূর্ব্বজন্ম স্মরণ করি এবং সেই জন্যই আপনাকে দেখিয়া হাস্য করিয়া থাকি ॥৫৮॥

এইরূপ শূদ্রকে উপদেশ করায় আপনার ভীষণ তপস্যা নষ্ট হইয়াছে। অতএব আপনি এখন পুরোহিতত্ব পরিত্যাগ করিয়া পুনর্জ্জন্মের জন্য চেষ্টা করুন ॥৫৯॥

ব্রাহ্মণ! আপনি ইহা অপেক্ষাও অধম যোনি যেন প্রাপ্ত হন না ; সাধুশ্রেষ্ঠ ব্রাহ্মণ! এই ধন গ্রহণ করুন এবং পবিত্রচিত্ত হউন ॥৬০॥

ভীষ্ম উবাচ ।

ততো বিসৃষ্টো রাজ্ঞা তু বিপ্রো দানান্যনেকশঃ ।
ব্রাহ্মণেভ্যো দদৌ বিত্তং ভূমিং গ্রামাংশ্চ সর্বশঃ ॥৬১॥
কৃচ্ছ্রাণি চির্ত্বা চ ততো যথোক্তানি দ্বিজোত্তমৈঃ ।
তীর্থানি চাপি গত্বা বৈ দানানি বিবিধানি চ ॥৬২॥
দত্ত্বা গাশ্চৈব বিপ্রেভ্যঃ পূতাত্মাভবদাত্মবান্ ।
তমেব চাশ্রমং গত্বা চচার বিপুলং তপঃ ॥৬৩॥
ততঃ সিদ্ধিং পরাং প্রাপ্তো ব্রাহ্মণো রাজসত্তম ! ।
সম্মতশ্চাভবত্তেষামাশ্রমে তন্নিবাসিনাম্ ॥৬৪॥
এবং প্রাপ্তো মহৎ কৃচ্ছ্রমৃষিঃ স নৃপসত্তম ! ।
ব্রাহ্মণেন ন বক্তব্যং তস্মাদ্বর্ণাবরে জনে ॥৬৫॥
বর্জ্জয়েদুপদেশঞ্চ সদৈব ব্রাহ্মণো নৃপ ! ।
উপদেশং হি কুর্ব্বাণো দ্বিজঃ কৃচ্ছ্রমবাপ্নুয়াৎ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি । দানানীত্যাদি দানানি দেয়দ্রব্যাণি বস্ত্রাদীনি ॥৬১॥
কৃচ্ছ্রানীতি । কৃচ্ছ্রাণি প্রায়শ্চিত্তানি, চীর্ত্বা চরিত্বা । দানান্যকরোদিতি শেষঃ ।৬২॥
দত্ত্বেতি । আত্মবান্ মোক্ষলাভে যত্নবান্ সন্ ।৬৩॥
তত ইতি । সিদ্ধিং তত্ত্বজ্ঞানম্, পরামুত্তমাম্ ॥৬৪॥
এবমিতি । বর্ণেষু অবরে নিকৃষ্টে শূদ্রে ন বক্তব্যমুপদেশো ন দাতব্যঃ ॥৬৫॥

ভীষ্ম বলিলেন—‘তাহার পর রাজা বিদায় দিলে, ব্রাহ্মণ নিজগৃহে যাইয়া, ব্রাহ্মণগণকে অনেক দ্রব্য, সর্বপ্রকার ধন, ভূমি ও গ্রাম দান করিলেন ॥৬১॥

তৎপরে তিনি পণ্ডিতগণোক্ত নানাবিধ প্রায়শ্চিত্ত ও বহুতীর্থে পর্য্যটন করিয়া, সেই সেই স্থানে নানাবিধ দানও করিলেন ॥৬২॥

ব্রাহ্মণগণকে গোদান করিয়া পবিত্রচিত্ত ও মুক্তিলাভে যত্নবান্ হইলেন ; ক্রমে সেই আশ্রমে যাইয়া বিপুল তপস্যা করিতে লাগিলেন ॥৬৩॥

রাজশ্রেষ্ঠ ! তদনন্তর সেই ব্রাহ্মণ পরম সিদ্ধিলাভ করিলেন এবং সেই আশ্রমে থাকিয়া, তত্রত্য তপস্বিগণের প্রিয় হইলেন ॥৬৪॥

রাজশ্রেষ্ঠ ! এইভাবে সেই ঋষি গুরুতর কষ্ট পাইয়াছিলেন । অতএব ব্রাহ্মণ, নিকৃষ্ট বর্ণের প্রতি কোন ধর্ম্ম বলিবেন না ॥৬৫॥

নৈষিতব্যং সদা বাচা দ্বিজেন নৃপসত্তম! ।
ন চ বক্তব্যমিহ হি কিঞ্চিদ্বর্ণাবরে জনে ॥৬৭॥
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাস্ত্রয়ো বর্ণা দ্বিজাতয়ঃ ।
এতেষু কথয়ন্ রাজন্! ব্রাহ্মণো ন প্রদুষ্যতি ॥৬৮॥
তস্মাৎ সদ্ভির্নবক্তব্যং কস্যচিৎ কিঞ্চিদগ্রতঃ ।
সূক্ষ্মা গতির্হি ধর্ম্মস্য দুর্জ্ঞেয়া হ্যকৃতাত্মভিঃ ॥৬৯॥
তস্মান্মৌনেন মুনয়ো দীক্ষাং কুর্ব্বন্তি চাদৃতাঃ ।
দুরুক্তস্য ভয়াদ্রাজন্নাভাষন্তে চ কিঞ্চন ॥৭০॥
ধার্ম্মিকা গুণসম্পন্নাঃ সত্যার্জ্জবসমন্বিতাঃ ।
দুরুক্তবাচাভিহিতৈঃ প্রাপ্নুবন্তীহ দুষ্কৃতম্ ॥৭১॥

---

ভারতকৌমুদী

বর্জ্জয়েদিতি। হি যস্মাৎ। কৃচ্ছ্রং কষ্টম্ ॥৬৬॥

নেতি। নৈষিতব্যং বর্ণাবরকর্ম্মণঃ সাঙ্গত্বমুপদেশেন নেষ্টব্যম্ ॥৬৭॥

ব্রাহ্মণা ইতি। কথয়ন্ যজ্ঞাদিকর্ম্মণঃ প্রকারমুপদিশন্ ॥৬৮॥

তস্মাদিতি। কস্যচিদ্বর্ণাবরস্যাগ্রতঃ। অকৃতাত্মভিরশিক্ষিতবুদ্ধিভিঃ ॥৬৯॥

তস্মাদিতি। দীক্ষাং যজ্ঞাদ্যারম্ভম্। দুরুক্তস্য দুষ্টবাক্যস্য ॥৭০॥

ধার্ম্মিকা ইতি। গুণসম্পন্না বিদ্যাদিগুণযুক্তা, আর্জ্জবং সরলতা। দুরুক্তা অপাত্রে কথিতা যা বাক্ তয়া, অভিহিতৈঃ প্রকারৈঃ ॥৭১॥

রাজা! ব্রাহ্মণ সর্ব্বদাই নিকৃষ্ট বর্ণের প্রতি ধর্ম্মোপদেশদান বর্জ্জন করিবেন। কারণ, ব্রাহ্মণ তাদৃশ ব্যক্তির প্রতি ধর্ম্মোপদেশ দান করিয়া, কষ্ট ভোগ করেন ॥৬৬॥

রাজশ্রেষ্ঠ! ব্রাহ্মণ নিকৃষ্টবর্ণের ধর্ম্মকার্য্যের সাঙ্গত্ব সম্পাদন করা বাক্যদ্বারা ইচ্ছা করিবেন না। এই জন্যই নিকৃষ্ট বর্ণের কর্ম্মের সময়ে তাঁহার কোন কথা বলাই সঙ্গত নহে ॥৬৭॥

রাজা! ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য এই তিনবর্ণ দ্বিজাতি; ইঁহাদের নিকটে ধর্ম্মোপদেশ দান করিয়া ব্রাহ্মণ দোষভাগী হন না ॥৬৮॥

অতএব কোন সজ্জনই কোন নিকৃষ্ট বর্ণের সম্মুখে কিছু বলিবেন না। কারণ, ধর্ম্মের গতি সূক্ষ্ম। সুতরাং অশিক্ষিত লোকের তাহা জানা দুষ্কর ॥৬৯॥

অতএব রাজা! সর্ব্বত্র সমাদৃত মুনিরা মৌনাবলম্বন করিয়াই কর্ম্মারম্ভ করেন; কিন্তু দুষ্টবাক্যের ভয়ে কিছু বলেন না ॥৭০॥

উপদেশো ন কর্ত্তব্যঃ কদাচিদপি কস্যচিৎ।
উপদেশাদ্ধি তৎ পাপং ব্রাহ্মণঃ সমবাপ্নুয়াৎ ॥৭২॥
বিমৃশ্য তস্মাৎ প্রাজ্ঞেন বক্তব্যং ধর্ম্মমিচ্ছতা।
সত্যানৃতেন হি কৃত উপদেশো হিনস্তি হি ॥৭৩॥
বক্তব্যমিহ পৃষ্টেন বিনিশ্চিত্য বিনিশ্চয়ম্।
স চোপদেশঃ কর্ত্তব্যো যেন ধর্ম্মমবাপ্নুয়াৎ ॥৭৪॥
এতত্তে সর্ব্বমাখ্যাতমুপদেশকৃতে ময়া।
মহান্ ক্লেশো হি ভবতি তস্মান্নোপদিশেদিহ ॥৭৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে শূদ্র-মুনিসংবাদে নবমোঽধ্যায়ঃ * ॥০॥

---

ভারতকৌমুদী

উপেতি। কস্যচিদ্বর্ণাবরস্য সম্বন্ধে। তৎপাপং বর্ণাবরপাপম্। এতেন পাপিনমেব বর্ণাবরং প্রতি ধর্ম্মোপদেশো নিষিদ্ধ ইতি সূচিতম্ ॥৭২॥

বিমৃশ্যেতি। বিমৃশ্য বিবিচ্য। সত্যঞ্চ অনৃতং মিথ্যাচেতি সত্যানৃতং তেন তাদৃশেন বাক্যেন কৃত উপদেশঃ, হিনস্তি হি উপদেষ্টুর্ধর্ম্মং নাশয়ত্যেব ॥৭৩॥

বক্তব্যমিতি। বিনিশ্চীয়তে ধর্ম্মো যেন তদ্বিনিশ্চয়ং শাস্ত্রম্ ॥৭৪॥

ভারতভাবদীপঃ

শূদ্রোঽপ্যহং জাতিস্মরো জাতঃ মুনিরপি স্বং পুরোহিতো জাত ইতি বৈপরীত্যেন, মন্ত্যার্দ্ধেস্তম্ ॥৫১॥

---

ধার্ম্মিক, বিদ্যাদিগুণসম্পন্ন এবং সত্যসরলতাযুক্ত লোকেরা, অপাত্রে উপদেশ দিয়া পাপভাগী হন ॥৭১॥

ব্রাহ্মণ কখনও কোন পাপী নিকৃষ্ট বর্ণের প্রতি ধর্ম্মোপদেশ দিবেন না। কারণ; তাদৃশ ব্যক্তির প্রতি উপদেশ করিলে সেই উপদেষ্টা সেই পাপীর পাপ প্রাপ্ত হইয়া থাকেন ॥৭২॥

অতএব ধর্ম্মাভিলাষী পণ্ডিত বিশেষ বিবেচনা করিয়া উপদেশ দিবেন। কারণ, মূর্খতাবশতঃ কিংবা বিবেচনা না করায়, সত্যমিথ্যামিশ্রিত বাক্যদ্বারা কৃতোপদেশ উপদেষ্টার ধর্ম্ম নষ্ট করে ॥৭৩॥

কেহ জিজ্ঞাসা করিলে, পণ্ডিত লোক শাস্ত্রের মর্ম্ম নিশ্চয় করিয়া উত্তর বলিবেন এবং সেইরূপ উপদেশ দিবেন; যাহাতে সে ধর্ম্মলাভ করিতে পারে ॥৭৪॥

---

* দশমোঽধ্যায়ঃ...বঙ্গ বর্দ্ধ, '...একত্রিংশোঽধ্যায়ঃ—নি।

স্তবরাজমিমং কৃত্বা রুদ্রায় দধিরে মনঃ।
সর্ব্বদোষাপহং পুণ্যং পবিত্রঞ্চ যশস্বিনঃ ॥৮১॥
যাবন্ত্যস্য শরীরেষু রোমকূপানি ভারত!।
তাবন্ত্যব্দসহস্রানি স্বর্গে বসতি মানবঃ ॥৮২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে মেঘবাহনপর্ব্বাখ্যানে সপ্তদশোঽধ্যায়ঃ ॥*॥

## ভারতকৌমুদী

স্তবেতি। রুদ্রায়দধিরে শিবং দধ্যুঃ ॥৮১॥

যাবন্তীতি। মানব এতৎস্তবপাঠকারী ॥৮২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তদশোঽধ্যায়ঃ ॥*॥

## ভারতভাবদীপঃ

ভীষ্মবাক্যাদারভ্যৈতাবৎপর্য্যন্তম্ ॥৮০॥ কৃত্বা শরণীকৃত্য রুদ্রায় রুদ্রে দধিরে প্রবিলাপিতবন্তঃ ॥৮১—৮২॥ নামূর্ত্তং মূর্ত্তিভেদঃ কথমিব লিপিভির্ভেত্তুমীষ্টে কথঞ্চিদ্বীজং চামূর্ত্তভেদো ধ্বনিমিব কভিদ্ব্যঞ্জকান্তজন্মা কো ভিন্দ্যাদ্বীজবীজং খমিব লিপিভিদা মূর্ত্তিভেদেন মন্দস্তেনাদ্বৈতং চতুর্থং শিবমুপনিষদি জ্ঞাতমাত্মানমীহে ॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তদশোঽধ্যায়ঃ ॥১৭॥

ব্রাহ্মণ এই স্তব পাঠ করিয়া পূর্ব্বোক্ত সমস্ত ফল লাভ করেন, ক্ষত্রিয় এই স্তব পাঠ করিয়া সমগ্র পৃথিবী জয় করিতে পারেন; বৈশ্য এই স্তব পাঠ করিয়া বাণিজ্যে লাভ ও নৈপুণ্য অর্জ্জন করিয়া থাকেন এবং শূদ্র এই স্তব পাঠ করিয়া ইহলোকে সুখ ও পরলোকে সদ্‌গতি প্রাপ্ত হয় ॥৮০॥

যশস্বী লোকেরা সর্ব্বপাপনাশক, পুণ্যজনক ও পবিত্র এই স্তবশ্রেষ্ঠ পাঠ করিয়া মহাদেবকে ধ্যান করিয়া আসিতেছেন ॥৮১॥

ভরতনন্দন! এই স্তবপাঠকারী মানুষের শরীরে যতগুলি রোমকূপ থাকে, তিনি তত সহস্র বৎসর স্বর্গে বাস করেন ॥৮২॥

---

অষ্টাদশোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, ' একোনপঞ্চশোঽধ্যায়ঃ—নি।

# অষ্টাদশোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

যদিদং সহধর্ম্মেতি প্রোচ্যতে ভরতর্ষভ !।
পাণিগ্রহণকালে তু স্ত্রীণামেতৎ কথং স্মৃতম্ ॥১॥
আর্ষ এষ ভবেদ্ধর্ম্মঃ প্রাজাপত্যোঽথবাসুরঃ।
যদেতৎ সহধর্ম্মেতি পূর্ব্বমুক্তং মহর্ষিভিঃ ॥২॥
সন্দেহঃ সুমহানেষ বিরুদ্ধ ইতি মে মতিঃ।
ইহ যঃ সহধর্ম্মো বৈ প্রেত্যায়ং বিহিতঃ ক নু ॥৩॥

### ভারতকৌমুদী

যদিতি। সহ আচরিতো ধর্ম্মো যয়া সা সহধর্ম্মা স্ত্রী। পাণিগ্রহণকালে বিবাহাৎ পূর্বসময়ে এতৎ সহধর্ম্মত্বম্। পাণিগ্রহণাৎ পূর্ব্বং দম্পত্যোরেকতরমরণাচ্চ পরং সহধর্ম্মত্বং নোপপদ্যত ইতি ভাবঃ ॥১॥

আর্ষ ইতি। মহর্ষিভিঃ পূর্ব্বং যদেতৎ সহধর্ম্মেত্যুক্তং "সহোভৌ চরতাং ধর্ম্মং ক্ষৌমে-বসানৌ জায়াপতী অগ্নিমাদধীয়াতাম্" ইতি স্মৃত্যেতি শেষঃ। এষ ধর্ম্ম আর্ষঃ ঋষিপ্রবর্ত্তিতঃ, প্রাজাপত্যঃ প্রজাপতিনা ব্রহ্মণৈব বিহিতঃ, অথবা আসুরঃ অসুরৈরাবিষ্কৃতঃ ॥২॥

### ভারতভাবদীপঃ

তমেব শরণং ব্রজেত্যর্থঃ তমেব চাদ্যং পরং প্রপদ্য ইতি সূচিতং বিবৃতবান্ হরিঃ পুরুষম্ অথৈতদুপলব্ধয়ে বিবিধধর্ম্মজাতং বদন্ বিকুৎসতি যোষিতঃ পরিবিরক্ততাবাপ্তয়ে জ্ঞেয়ং বস্তু শ্রুত্বা তজ্জ্ঞানসাধনং ধর্ম্মং শুশ্রূষুঃ। "সহোভৌ চরতাং ধর্ম্মং ক্ষৌমে বসানৌ জায়াপতী অগ্নি-মাদধীয়াতা"মিতি ধর্ম্মপত্নীসাহিত্যং শাস্ত্রে দৃশ্যমানমাক্ষিপতি—যদিদমিতি। পাণিগ্রহণাৎ প্রাক্ সাহিত্যাভাবাৎ সহভাবিতি বাক্যং ব্যাকুপ্যেতেতি ভাবঃ ॥১॥ ধর্ম্মবিশেষে এব সাহিত্যমপেক্ষ্যতে ন সর্ব্বত্রেত্যাশঙ্ক্য ধর্ম্মং বিকল্পয়তি—আর্ষ ইতি। ঋষিভির্ম্মন্ত্রৈঃ প্রকাশিতঃ শ্রৌতস্মার্ত্তক্রিয়ারূপ আর্ষঃ কেবলং বেদবিহিতত্বাদ্বা। প্রাজাপত্যঃ প্রজাপতিনা সন্তানকর্ম্মণা প্রথিতঃ "নাপুত্রস্য লোকোঽস্তী"তি শ্রুতত্বাদকরণেঽনিষ্টদর্শনাদ্বা। আসুরঃ অসুষু রমন্তে

---

যুধিষ্ঠির বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! এই যে লোকে বলে স্ত্রীসহধর্ম্ম পাণি-গ্রহণের পূর্ব্বে স্ত্রীদিগের এই সহধর্ম্মত্ব কিপ্রকারে সম্ভব হয়? ॥১॥

মহর্ষিরা পূর্ব্বে এই যে সহধর্ম্ম এইরূপ বলিয়াছেন, এই ধর্ম্ম কি ঋষি-প্রবর্ত্তিত না প্রজাপতিবিহিত, না অসুরগণাবিষ্কৃত? ॥২॥

স্বর্গো মৃতানাং ভবতি সহধর্ম্ম পিতামহ !।
পূর্ব্বমেকস্তু ম্রিয়তে ক চৈকস্তিষ্ঠতে বদ ॥৪॥
নানাধর্ম্মফলোপেতা নানাকর্ম্মনিবাসিতাঃ।
নানানিরয়নিষ্ঠান্তা মানুষা বহবো যদা ॥৫॥
অনৃতাঃ স্ত্রিয় ইত্যেবং সূত্রকারো ব্যবস্যতি।
যদানৃতাঃ স্ত্রিয়স্তাত ! সহধর্ম্মঃ কুতঃ স্মৃতঃ ? ॥৬॥

ভারতকৌমুদী

সন্দেহ ইতি। বিরুদ্ধঃ ক্বচিদসম্ভবাদনুপপন্নঃ। ইহলোকে যঃ সহধর্ম্মো দম্পতিভ্যামাচরিতুং শক্যতে, প্রেত্য তয়োরেকতরস্য পরলোকে গমনে সতি অয়ং স ধর্ম্মঃ ক নু বিহিতো ভবেৎ। তদানীং সাহিত্যাভাবাদসম্ভব এব সহধর্ম্ম ইতি ভাবঃ ॥৩॥

স্বর্গ ইতি। স্বর্গো লোকান্তরম্, তদা সহধর্ম্মঃ কথং ভবতীতি শেষঃ। একো দম্পত্যোরেকতরঃ, একো মুখ্যঃ স সহধর্ম্মঃ ॥৪॥

নানেতি। নানাকর্ম্মসু নিবাসিতাঃ প্রয়োজনেনৈব বিভিন্নস্থানেষু স্থাপিতাঃ, নানানিরয়েষু বহুবিধনরকেষু নিষ্ঠা পাপাদবস্থিতিরন্তে যেষাং তে। অত্র নিরয়পদং লোকান্তরপরমপি বোধ্যম্। যদা যতঃ ততশ্চিরমেব সহধর্ম্মোঽসম্ভবঃ। তথাচ পাণিগ্রহণাৎ পূর্ব্বং দম্পত্যোরেকতরঃ, মরণাৎ পরঞ্চ সাহিত্যাভাবাৎ জীবতোরপি তয়োর্নানাস্থানস্থতয়া সাহিত্যাভাবাৎ প্রায়েণৈব সহধর্ম্মো ন সম্ভবতীতি সমুদায়ো ভাবঃ ॥৫॥

ভারতভাবদীপঃ

তেঽস্বরাস্তেনামৃমামৃবঃ কেবলমিন্দ্রিয়প্রীতিদর্শনাদ্বা সাহিত্যমুক্তমিত্যর্থঃ ॥২॥ আত্মমাক্ষিপ্য সন্দেহমাহার্দ্ধেন—সন্দেহ ইতি। অত্র দোষং স্পষ্টয়তি—ইহৈব সাহিত্যং দম্পত্যোর্দৃশ্যতে পরলোকে তয়োঃ সাহিত্যং ক নু ন ক্বাপীত্যর্থঃ ॥৩॥ এতদেবোপপাদয়তি—পূর্ব্বমিতি সার্দ্ধেন। সত্যপি কর্ম্মণি সাহিত্যে দম্পত্যোঃ স্বস্ববাসনাভেদকৃতো ধর্ম্মভেদো দুর্ব্বার ইত্যার্থং প্রমাণং

---

ইহাই আমার গুরুতর সন্দেহ, কিংবা ইহা বিরুদ্ধ বলিয়াই আমার ধারণা। কারণ, ইহলোকে যাহাকে সহধর্ম্ম বলা হয়, পতি ও পত্নীর মধ্যে একজন পরলোকে গেলে, এই ধর্ম্ম কি করিয়া বিহিত হয়? ॥৩॥

পিতামহ ! মৃত ব্যক্তিগণের লোকান্তর হইয়া থাকে ; সে অবস্থায় সহধর্ম্ম হয় কিপ্রকারে। পতি ও পত্নী ইহাদের মধ্যে একজন পূর্ব্বে মরিলে, এই সহধর্ম্ম কোথায় থাকে বলুন ॥৪॥

বহু মানুষই যখন নানাপ্রকার ধর্ম্মফলসম্পন্ন হয় ; নানাকর্ম্মবশতঃ নানাস্থানে থাকে এবং কর্ম্মানুসারে নানালোকে যাইয়া অবস্থান করে ; (সেই অবস্থায় পতি ও পত্নীর বিভিন্ন স্থানে থাকাবশতঃ সহধর্ম্ম হইতেই পারে না।) ॥৫॥

অনৃতাঃ স্ত্রিয় ইত্যেবং বেদেম্বপি হি পঠ্যতে।
ধর্ম্মোঽয়ং পূর্ব্বিকা সংজ্ঞা উপচারঃ ক্রিয়াবিধিঃ ॥৭॥
গহ্বরং প্রতিভাত্যেতন্মম চিন্তয়তোঽনিশম্।
নিঃসন্দেহমিদং সর্ব্বং পিতামহ! যথাশ্রুতি ॥৮॥
যদৈতদ্‌যাদৃশং চৈতদ্‌যথা চৈতৎ প্রবর্ত্তিতম্।
নিখিলেন মহাপ্রাজ্ঞ! ভবানেতদ্‌ব্রবীতু মে ॥৯॥

ভারতকৌমুদী

কিঞ্চান্যথাপি সহধর্ম্মো ন সম্ভবতীত্যাহ অনৃতা ইতি। সূত্রকরো ধর্ম্মবক্তা মন্বাদিঃ, স্ত্রিয়ঃ, ন বিদ্যতে ঋতং সত্যং যাসু তাঃ ইত্যেবং ব্যবস্থতি নিশ্চিনোতি "অনৃতং সাহসং মায়া মূর্খত্ব-মতিলোভনম" ইত্যভিধানাৎ। হে তাত! স্ত্রিয়ো যদা যতঃ অনৃতা, ততঃ কুতঃ সহধর্ম্মঃ স্মৃতঃ, সাহিত্যেন ধর্ম্মানুষ্ঠানবেলায়ামপি লোভাদিনা বিসম্বাদসম্ভবাদনুষ্ঠানাদিত্যাশয়ঃ ॥৬॥

অনৃতা ইতি। অয়ং সহধর্ম্মো ধর্ম্ম ইতি পূর্ব্বিকা প্রাচীনা সংজ্ঞা, উপচারঃ গৌর্বাহিক ইত্যাদিবৎ গৌণী, ক্রিয়াবিধি কর্ম্মানুষ্ঠানমেব হি ধর্ম্ম ইতি নিয়মাদিতি শেষঃ ॥৭॥

গহ্বরমিতি। ইমং বিষয়মনিশং চিন্তয়তো মম এতৎ সহধর্ম্মত্বং গহ্বরং গুহাবদ্দুর্গমং প্রতিভাতি। অতএব হে পিতামহ! যথাশ্রুতি গুরুমুখাৎ ভবতঃ শ্রবণানুসারেণৈব ইদং সর্ব্বং নিঃসন্দেহং কুর্ব্বিতি শেষঃ ॥৮॥

ভারতভাবদীপঃ

নিযুক্তিকমিত্যর্থঃ ॥৪—৫॥ প্রজার্থং সাহিত্যমিতি দ্বিতীয়ং পক্ষং দূষয়তি—অনৃতাঃ স্ত্রিয় ইতি। সূত্রকারো ধর্ম্মপ্রবক্তানৃতং সাহসং মায়া মূর্খত্বমতিলোভনেতি স্ত্রীধর্ম্মানাহ। এবঞ্চ প্রজার্থং সাহিত্যমপ্যনুপপন্নং কুণ্ডগোলকাদীনামপ্যুৎপত্তিদর্শনাৎ ॥৬॥ পূর্ব্বিকা পূর্ব্ববতী গৌণী ধর্ম্মসংজ্ঞা দাম্পত্যবিধৌ যথা ভিক্ষুকাণাময়ং ধর্ম্মো ধূলিঃ পবগৃহাদিতিবদধর্ম্মেঽপি ধর্ম্মপদপ্রয়োগ ইত্যর্থঃ। তত্র চ পাণিগ্রহণাদের্বেদবিহিতত্বমপি শ্যেনাদিবৎ পুরুষেচ্ছামনুরুধ্যৈব ন তু বস্তুত-

ধর্ম্মবক্তা মনুপ্রভৃতি এইরূপ স্থির করিয়াছেন যে, স্ত্রীলোকেরা সত্যবিহীন। অতএব পিতামহ! স্ত্রীলোকেরা যখন সত্যবিহীন, তখন তাহাদের সহধর্ম্ম হয় কিপ্রকারে? ॥৬॥

স্ত্রীলোকেরা সত্যবিহীন এইরূপ বেদেও পঠিত হয়। সুতরাং এই সহধর্ম্ম একটী ধর্ম্ম; এই প্রাচীন সংজ্ঞা উপচারমাত্র। কারণ, সহকর্ম্মানুষ্ঠানই ধর্ম্ম ॥৭॥

আমি সর্ব্বদা চিন্তা করিয়াও দেখিয়াছি; তাহাতে আমার নিকট ইহা পর্ব্বতগুহার ন্যায় দুর্গম বলিয়া বোধ হইয়া আসিতেছে। অতএব পিতামহ! আপনি গুরুদের নিকট যেমন শুনিয়াছেন, তেমন বলিয়া আমার এই সমস্ত বিষয় নিঃসন্দেহ করুন ॥৮॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
অষ্টাবক্রস্য সংবাদং দিশয়া সহ ভারত ! ॥১০॥
নির্বেষ্টুকামস্তু পুরা অষ্টাবক্রো মহাতপাঃ।
ঋষেরথ বদান্যস্য বব্রে কন্যাং মহাত্মনঃ ॥১১॥
সুপ্রভাং নাম বৈ নাম্না রূপেণাপ্রতিমাং ভুবি।
গুণপ্রভাবশীলেন চারিত্রেণ চ শোভনাম্ ॥১২॥ (যুগ্মকম্)
সা তস্য দৃষ্টৈব মনো জহার শুভলোচনা।
বনরাজী যথা চিত্রা বসন্তে কুসুমাচিতা ॥১৩॥

---

ভাবতকৌমুদী

যদেতি। নিখিলেন সর্বেণ প্রকারেণ ॥৯॥

অত্রেতি। দিশয়া দিগ্দেবতয়া, "বষ্টি ভাগুরিরিত্যাদিনা দিক্শব্দাৎ তাপ ॥১০॥

নীতি। নির্বেষ্টুকামঃ স্ত্রীসম্ভোগং কর্তুমিচ্ছুঃ। বদান্যস্য তদাখ্যস্য। গুণো দয়াদিঃ প্রভাবঃ কার্য্যপটুতা শীলং স্বভাবশ্চ তেন ॥১১—১২॥

সেতি। তস্যাষ্টাবক্রস্য। কুসুমৈরাচিতা ব্যাপ্তা ॥১৩॥

ভারতভাবদীপঃ

শুস্য ধর্ম্মত্বমিত্যাহ—উপচারঃ ক্রিয়াবিধিরিতি ॥৭॥ গহ্বরং গহনং দুর্বোধমিত্যর্থঃ ॥৮—৯॥ কামুকয়োরাগতঃ প্রাপ্তো মিথুনীভাব ইতি ন তত্র বিধিরিত্যাখ্যায়িকামুখেনাহ—অত্রেত্যাদিনা। অয়ং ভাবঃ—যথা দর্শপূর্ণমাসাৎ পূর্ব্বপ্রযুক্তমপাং প্রণয়নমাশ্রিত্য "গোদোহনেন পশুকামস্য প্রণয়ে"দিত্যাদিবিধয়ঃ প্রবর্ত্তন্তে এবং রাগপ্রযুক্তং দারসংগ্রহমাশ্রিত্য ধর্ম্মপ্রজাবিধয়ঃ প্রবর্ত্তন্তে। নীরাগস্য তু ন দারসংগ্রহো বিধীয়তে নিতরাং তদুত্তরকালীনা ধর্ম্মপ্রজাদিবিধয় ইতি। দিশয়া দিগভিমানিদেবতয়া ॥১০॥ নির্বেষ্টুকামঃ দারসংগ্রহার্থী ॥১১—১৩॥ মনো

---

মহাপ্রাজ্ঞ পিতামহ ! যখন যে প্রকার ও যে ভাবে এই সহধর্ম্ম প্রবর্ত্তিত হইয়াছিল ; সর্ব্বপ্রকারে আপনি তাহা আমার নিকটে বলুন' ॥৯॥

ভীষ্ম বলিলেন—'ভরতনন্দন ! মনস্বীরা এই বিষয়েও দিগ্দেবতার সহিত অষ্টাবক্রের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥১০॥

পূর্বকালে মহাতপা অষ্টাবক্র স্ত্রী সম্ভোগ করিবার ইচ্ছা করিয়া যাইয়া মহাত্মা বদান্য ঋষির কন্যাটীকে প্রার্থনা করিয়াছিলেন। সেই কন্যাটীর নাম ছিল 'সুপ্রভা'। রূপে পৃথিবীতে তাহার তুলনা ছিল না; আর গুণ, ক্ষমতা, স্বভাব এবং চরিত্রেও সে শোভনাই ছিল ॥১১—১২॥

বসন্তকালে পুষ্পব্যাপ্ত বিচিত্রা বনশ্রেণীর ন্যায় সুন্দরনয়না সুপ্রভা দৃষ্টিগোচর হইবামাত্রই অষ্টাবক্রের মন হরণ করিয়াছিল ॥১৩॥

ঋষিস্তমাহ দেয়া মে সুতা তুভ্যং হি তচ্ছৃণু।
গচ্ছ তাবদ্দিশং পুণ্যামুত্তরাং দ্রক্ষ্যসে ততঃ ॥১৪॥

অষ্টাবক্র উবাচ।

কিং দ্রষ্টব্যং ময়া তত্র বক্তুমর্হতি মে ভবান্।
তথেদানীং ময়া কার্য্যং যথা বক্ষ্যতি মাং ভবান্ ॥১৫॥

বদান্য উবাচ।

ধনদং সমতিক্রম্য হিমবন্তঞ্চ পর্ব্বতম্।
রুদ্রস্যায়তনং দৃষ্ট্বা সিদ্ধচারণসেবিতম্ ॥১৬॥
সংহৃষ্টৈঃ পার্ষদৈর্জ্জুষ্টং নৃত্যদ্ভির্ব্বিবিধাননৈঃ।
দিব্যাঙ্গরাগৈঃ পৈশাচৈর্ব্বর্ণ্যৈর্নানাবিধৈঃ প্রভোঃ ॥১৭॥ (যুগ্মকম্)
পাণিতালসুতালৈশ্চ শম্পাতালৈঃ সমৈস্তথা।
সম্প্রহৃষ্টৈঃ প্রনৃত্যদ্ভিঃ সর্ব্বস্তত্র নিষেব্যতে ॥১৮॥

ভারতকৌমুদী

ঋষিরিতি। ঋষির্ব্বদান্যঃ, তমষ্টাবক্রম্। তৎ পূর্ব্বকর্ত্তব্যম্ ॥১৪॥

কিমিতি। তত্রোত্তরস্যাং দিশি। কার্য্যং কর্ত্তব্যম্ ॥১৫॥

ধনদমিতি। ধনদং কুবেরম্, তৎপুরীমলকামিত্যর্থঃ। জুষ্টং সেবিতম্, বিবিধানি নানাপ্রকারাণি আননানি যেষাং তৈঃ, প্রভোঃ রুদ্রস্যায়তনং স্থানং কৈলাসং দৃষ্ট্বা গচ্ছেরিতি শেষঃ ॥১৬—১৭॥

পাণীতি। পাণিস্থ তালো নৃত্যগীতয়োঃ কালক্রিয়মাণং যেষাং তৈঃ। এবং সর্ব্বত্র। শম্পাভিলতাবিশেষৈঃ তালো যেষাং তৈঃ, সমৈঃ সমানভাবেনোপবিষ্টৈঃ। সর্ব্বো মহাদেবঃ ॥১৮॥

তখন বদান্য ঋষি অষ্টাবক্রকে বলিলেন—তোমাকে আমার কন্যা দেওয়া উচিত; কিন্তু, তাহার পূর্ব্বে কর্ত্তব্য শ্রবণ কর—তুমি পবিত্র উত্তরদিকে গমন কর; তাহার পর কিছু দেখিতে পাইবে ॥১৪॥

অষ্টাবক্র বলিলেন—'আমি সেই দিকে কি দেখিব, তাহা আপনি আমার নিকট বলিতে পারেন। আপনি আমাকে যেমন বলিবেন, আমি এখন তেমন কার্য্যই করিব ॥১৫॥

বদান্য বলিলেন—'অষ্টাবক্র! তুমি হিমালয়পর্ব্বত ও কুবেরের অলকাপুরী অতিক্রম করিয়া প্রভু মহাদেবের বাসস্থান দেখিয়া যাইতে থাকিবে। সেই বাসস্থানটীতে সিদ্ধগণ ও চারণগণ বিচরণ করে এবং নানাবিধ মুখ ও দিব্যাঙ্গরাগযুক্ত অন্যান্যপ্রকার পারিষদপিশাচেরা আনন্দে নৃত্য করিতে থাকিয়া পরিভ্রমণ করে ॥১৬—১৭॥

ইষ্টং কিল গিরৌ স্থানং তদ্দিব্যমিতি শুশ্রুম।
নিত্যং সন্নিহিতো দেবস্তথা তে পার্ষদাঃ স্মৃতাঃ ॥১৯॥
তত্র দেব্যা তপস্তপ্তং শঙ্করার্থং সুদুশ্চরম্।
অতস্তদিষ্টং দেবস্য তথোমায়া ইতি শ্রুতিঃ ॥২০॥
পূর্বে তত্র মহাপার্শ্বে দেবস্যোত্তরতস্তথা।
ঋতবঃ কালরাত্রিশ্চ যে দিব্যা যে চ মানুষাঃ ॥২১॥
দেবং চোপাসতে সর্বে রূপিণঃ কিল তত্র হ।
তদতিক্রম্য ভবনং ত্বয়া যাতব্যমেব হি ॥২২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইষ্টমিতি। ইষ্টং মহাদেবস্য প্রিয়ম্। দেবো মহাদেবঃ ॥১৯॥

তত্রেতি। তত্রস্থানে দেব্যা উময়া শঙ্করার্থং পতিত্বেন মহাদেবপ্রাপ্ত্যর্থং সুদুশ্চরং তপস্তপ্তম্ ॥২০॥

পূর্ব্ব ইতি। মহাপার্শ্বে তদাখ্যে পর্ব্বতে, দেবস্য শিবস্য। দিব্যা স্বর্গীযাঃ, মানুষা মর্ত্ত্যসম্বন্ধিনঃ, রাগহর্ষাদয়ো ভাবরূপিণো মূর্ত্তিমন্তস্তে ॥২১—২২॥

ভাবভাবদীপঃ

জহারেত্যনেন ভর্ত্তুঃ কামুকত্বং প্রদর্শ্য স্ত্রিয়াঃ কামুকত্বং বিবরীতুং কথামাহ—ঋষিরিত্যাদিনা ॥১৪—১৭॥ তালৈঃ কাংস্যময়ৈর্বাদ্যভাণ্ডৈঃ, শম্পাতালৈঃ বিদ্যুদ্বদতিচপলৈর্ভ্রমণাদিঘটিতৈর্গীত-

আর সেই স্থানে পাণিতাল, সুতাল, শম্পাতাল ও সমানভাবে স্থিত ভূতেরা আনন্দে নৃত্যকরতঃ মহাদেবের সেবা করে ॥১৮॥

আমরা শুনিয়াছি যে, পর্বতের সেই দিব্যস্থানটী মহাদেবের অভীষ্ট। সেই জন্যই মহাদেব ও তাঁহার সেই পরিষদেরা সর্বদা সেই স্থানে সন্নিহিত থাকেন ॥১৯॥

আমাদের শুনা আছে যে, উমাদেবী শিবকে পতিরূপে লাভ করিবার জন্য, সেইস্থানে অতি দুষ্কর তপস্যা করিয়াছিলেন। সেই জন্যই শিবের ও উমার সেই স্থানটী অভীষ্ট ॥২০॥

*সেই স্থানে মহাদেবের পূর্ব ও উত্তরদিগ্‌বর্ত্তী মহাপার্শ্বপর্ব্বতে ঋতুসকল, কালরাত্রি, স্বর্গীয় যে সকল ভাব এবং মর্ত্ত্যলোকীয় যে সকল ভাব, তাহারা সকলেই মূর্ত্তিমান্ হইয়া সেখানে মহাদেবের উপাসনা করে। তুমি সেই স্থান অতিক্রম করিয়া যাইতেই থাকিবে, ॥২১—২২॥

(২১) পূর্ব্বে তত্র মহীপার্শ্বে···পি।

ততো নীলং বনোদ্দেশং দ্রক্ষ্যসে মেঘসন্নিভম্।
রমণীয়ং মনোগ্রাহি তত্র বৈ দ্রক্ষ্যসে স্ত্রিয়ম্ ॥২৩॥
তপস্বিনীং মহাভাগাং বৃদ্ধাং দীক্ষামনুষ্ঠিতাম্।
দ্রষ্টব্যা সা ত্বয়া তত্র সম্পূজ্যা চৈব যত্নতঃ ॥২৪॥ (যুগ্মকম্)
তাং দৃষ্ট্বা বিনিবৃত্তস্ত্বং ততঃ পাণিং গ্রহীষ্যসি।
যদ্যেষ সময়ঃ সর্বঃ সাধ্যতাং তত্র গম্যতাম্ ॥২৫॥

অষ্টাবক্র উবাচ।

তথাস্তু সাধয়িষ্যামি তত্র যাস্যাম্যসংশয়ম্।
যত্র ত্বং বদসে সাধো! ভবান্ ভবতু সত্যবাক্ ॥২৬॥

ভীষ্ম উবাচ।

ততোঽগচ্ছৎ স ভগবানুত্তরামুত্তরাং দিশম্।
হিমবন্তং গিরিং শ্রেষ্ঠং সিদ্ধচারণসেবিতম্ ॥২৭॥

ভারতকৌমুদী

তত ইতি। রমণীয়ং মনোগ্রাহি চ পুষ্পং ফলাদিকঞ্চেতি শেষঃ। দীক্ষাং পূজারম্ভম্, অনুষ্ঠিতামনুতিষ্ঠন্তীম্ ॥২৩—২৪॥

তামিতি। সময়ো নিয়মঃ, সাধ্যতাং কর্ত্তুং শক্যেত ॥২৫॥

তথেতি। সাধয়িষ্যামি ভবদুক্তং নিয়মং নিষ্পাদয়িষ্যামি ॥২৬॥

তত ইতি। উত্তরাং দেবাধিষ্ঠানাদুত্তমাম্, উত্তরামুদীচীম্ ॥২৭॥

ভারতভাবদীপঃ

নৃত্যক্রিয়মাণবিশেষৈঃ, সমৈভ্রমণাদিরহিতৈস্তৈরেব ॥১৮—২০॥ মহাপার্শ্বে পর্ব্বতে ॥২১—২৬॥

তাহার পর তুমি মেঘের ন্যায় নীলবর্ণ একটী বন এবং তাহাতে সুন্দর ও হৃদয়গ্রাহী ফলপুষ্পাদি দেখিতে পাইবে; ক্রমে সেই বনের মধ্যে তপস্বিনী, মহাভাগা ও পূজায় প্রবৃত্তা একটী বৃদ্ধা স্ত্রী দর্শন করিবে; তুমি সেখানে তাঁহাকে দেখিবে এবং যত্নপূর্বক পূজা করিবে ॥২৩—২৪॥

তুমি তাঁহাকে দেখিয়া ফিরিয়া আসিয়া তাহার পর আমার কন্যার পাণিগ্রহণ করিবে। যদি তুমি এই সকল নিয়ম পালন করিতে পার তবে সেখানে গমন কর' ॥২৫॥

অষ্টাবক্র বলিলেন—'তাহাই হউক। সাধু! আমি উক্তনিয়ম পালন করিব এবং আপনি যেখানে যাইতে বলিতেছেন, নিশ্চয়ই সেখানে যাইব; আপনার বাক্য সত্য হউক' ॥২৬॥

স গত্বা দ্বিজশার্দ্দূলো হিমবন্তং মহাগিরিম্ ।
অভ্যগচ্ছন্নদীং পুণ্যাং বাহুদাং ধর্ম্মশালিনীম্ ॥২৮॥
অশোকে বিমলে তীর্থে স্নাত্বা বৈ তর্প্য দেবতাঃ ।
তত্র বাসায় শয়নে কৌশে সুখমুবাস হ ॥২৯॥
ততো রাত্র্যাং ব্যতীতায়াং প্রাতরুত্থায় স দ্বিজঃ ।
স্নাত্বা প্রাদুশ্চকারাগ্নিং হুত্বা চৈনং প্রধানতঃ ॥৩০॥
রুদ্রানীং রুদ্রমাসাদ্য হ্রদে তত্র সমাশ্বসৎ ।
বিশ্রান্তশ্চ সমুত্থায় কৈলাসমভিতো যযৌ ॥৩১॥ (যুগ্মকম্)
সোঽপশ্যৎ কাঞ্চনদ্বারং দীপ্যমানমিব শ্রিয়া ।
মন্দাকিনীং চ নলিনীং ধনদস্য মহাত্মনঃ ॥৩২॥

ভারতকৌমুদী

স ইতি। বাহুদাং তদাখ্যাম্, ধর্ম্মশালিনীং স্নাতুর্ধর্ম্মসম্পাদিনীম্ ॥২৮॥

অশোক ইতি। অশোকে তদাখ্যে, তর্প্য তর্পয়িত্বা। কৌশে কুশময়ে ॥২৯॥

তত ইতি। হুত্বা হোমেন সন্তোষ্য। সমাশ্বসৎ স্নানেনারমৎ। অভিতঃ অভিমুখী-কৃত্য ॥৩০—৩১॥

স ইতি। কাঞ্চনদ্বারং পুরম্। নলিনীং পদ্মযুক্তাম্ ॥৩২॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর ভগবান্ অষ্টাবক্র উত্তম উত্তর দিকে এবং তত্রত্য সিদ্ধচারণসেবিত পর্বতশ্রেষ্ঠ হিমালয়ে গমন করিলেন ॥২৭॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! অষ্টাবক্র মহাপর্বত হিমালয়ে যাইয়া পবিত্রা ও ধর্ম্মসম্পাদিনী বাহুদানদীর অভিমুখে গমন করিলেন ॥২৮॥

ক্রমে তিনি নির্ম্মল অশোকতীর্থে স্নান ও দেবতর্পণ করিয়া সেই স্থানেই রাত্রিবাস করিবার জন্য কুশময় শয্যায় সুখে অবস্থান করিলেন ॥২৯॥

তাহার পর রাত্রি অতীত হইলে, প্রাতঃকালে উঠিয়া অষ্টাবক্র স্নান করিয়া, অগ্নি উৎপাদন করিলেন এবং সেই অগ্নিতে প্রধান হোম করিয়া রুদ্রানী ও রুদ্রের নিকটে উপস্থিত হইয়া তত্রত্য হ্রদের তীরে অবস্থান করিলেন এবং সেখানে কিছুকাল বিশ্রাম করিয়া উঠিয়া কৈলাস পর্বতের অভিমুখে গমন করিলেন—॥৩০—৩১॥

'ক্রমে অষ্টাবক্র দেখিতে পাইলেন—মহাত্মা কুবেরের অলকাপুরীর স্বর্ণময় দ্বার যেন শোভায় দীপ্তি পাইতেছে এবং তাহার অনতিদূরে পদ্মপূর্ণা মন্দাকিনীনাম্নী স্বর্গগঙ্গা বহিত হইতেছে ॥৩২॥

অথ তে রাক্ষসাঃ সর্ব্বে তেঽভিরক্ষন্তি পদ্মিনীম্।
প্রত্যুত্থিতা ভগবন্তং মণিভদ্রপুরোগমাঃ ॥৩৩॥
স তান্ প্রত্যর্চ্চয়ামাস রাক্ষসান্ ভীমবিক্রমান্।
নিবেদয়ত মাং ক্ষিপ্রং ধনদায়েতি চাব্রবীৎ ॥৩৪॥
তে রাক্ষসাস্তথা রাজন্! ভগবন্তমথাব্রুবন্।
অসৌ বৈশ্রবণো রাজা স্বয়মায়াতি তেঽন্তিকম্ ॥৩৫॥
বিদিতো ভগবানস্য কার্য্যমাগমনস্য যৎ।
পশ্যৈনং ত্বং মহাভাগং জ্বলন্তমিব তেজসা ॥৩৬॥
ততো বৈশ্রবণোঽভ্যেত্য অষ্টাবক্রমনিন্দিতম্।
বিধিবৎ কুশলং পৃষ্ট্বা ততো ব্রহ্মর্ষিমব্রবীৎ ॥৩৭॥
সুখং প্রাপ্তো ভবান্ কচ্চিৎ কিংবা মত্তশ্চিকীর্ষতি।
ব্রুহি সর্ব্বং করিষ্যামি যন্মাং বক্ষ্যসি বৈ দ্বিজ। ॥৩৮॥

ভাবতকৌমুদী

অথেতি। ভগবন্তমষ্টাবক্রম্, মণিভদ্রস্তদাখ্যো রাক্ষসঃ পুরগমো যেষাং তে ॥৩৩॥
স ইতি। সঃ অষ্টাবক্রঃ। ধনদায় কুবেরায় ॥৩৪॥
ত ইতি। তথা নিবেদ্যাগত্য বৈশ্রবণঃ কুবেরঃ ॥৩৫॥
বিদিত ইতি। ভগবান্ কুবেরঃ, কার্য্যং প্রয়োজনম্, আগমনস্য তব ॥৩৬॥
তত ইতি। বৈশ্রবণঃ কুবেরঃ, ব্রহ্মর্ষিমষ্টাবক্রম্ ॥৩৭॥
সুখমিতি। প্রাপ্ত আগতঃ। মত্তো মৎসকাশাৎ ॥৩৮॥

তাহার পর যাহারা মন্দাকিনীকে রক্ষা করে, মণিভদ্রপ্রভৃতি সেই সকল রাক্ষসেরা ভগবান্ অষ্টাবক্রকে দেখিয়া গাত্রোত্থান করিল ॥৩৩॥

তখন অষ্টাবক্র ভয়ঙ্কর বিক্রমশালী সেই সকল রাক্ষসের প্রতি সম্মান দেখাইলেন এবং বলিলেন—'তোমরা সত্বর যাইয়া কুবেরের নিকট আমার আগমনের বিষয় নিবেদন কর' ॥৩৪॥

রাজা! সেই রাক্ষসেরা যাইয়া সংবাদ জানাইয়া আসিয়া ভগবান্ অষ্টাবক্রকে বলিল—'ঐ যক্ষরাজ কুবের নিজেই আপনার নিকট আসিতেছেন' ॥৩৫॥

ভগবান্ যক্ষরাজ আপনার এই আগমনের যে প্রয়োজন, তাহা জানিয়াছেন। তেজে যেন প্রজ্বলিত ঐ মহাত্মা যক্ষরাজকে আপনি দর্শন করুন ॥৩৬॥

তাহার পর কুবের উপস্থিত হইয়া যথাবিধানে যশস্বী অষ্টাবক্রের নিকট তাঁহার মঙ্গল জিজ্ঞাসা করিয়া পরে তাঁহাকে বলিলেন—॥৩৭॥

ভবনং প্রবিশ স্বং মে যথাকামং দ্বিজোত্তম ! ।
সৎকৃতঃ কৃতকার্য্যশ্চ ভবান্ যাস্যত্যবিঘ্নতঃ ॥৩৯॥
প্রাবিশদ্ভবনং স্বং বৈ গৃহীত্বা তং দ্বিজোত্তমম্ ।
আসনং স্বং দদৌ চৈব পাদ্যমর্ঘ্যং তথৈব চ ॥৪০॥
অথোপবিষ্টয়োস্তত্র মণিভদ্রপুরোগমাঃ ।
নিষেদুস্তত্র কৌবেরা যক্ষগন্ধর্ব্বকিন্নরাঃ ॥৪১॥
ততস্তেষাং নিষণ্ণানাং ধনদো বাক্যমব্রবীৎ ।
ভবচ্ছন্দং সমাজ্ঞায় নৃত্যেরন্নপ্সরোগণাঃ ॥৪২॥
আতিথ্যং পরমং কার্য্যং শুশ্রূষা ভবতস্তথা ।
সংবর্ত্ততামিত্যুবাচ মুনির্ম্মধুরয়া গিরা ॥৪৩॥

ভারতকৌমুদী

ভবনমিতি। সৎকৃতঃ পূজাদিনা সমাদৃতঃ ॥৩৯॥
প্রেতি। প্রাবিশৎ বৈশ্রবণঃ, স্বং স্বকীয়ম্ ॥৪ ॥
অথেতি। নিষেদুরুপবিবেশুঃ, কৌবেরাঃ কুবেরভৃত্যাঃ ॥৪১॥
তত ইতি। নিষণ্ণানামুপবিষ্টানাং সতাম্। ভবতশ্ছন্দমভিপ্রায়ম্ ॥৪২॥
আতিথ্যমিতি। সংবর্ত্ততামপ্সরোগণো নৃত্যে প্রবর্ত্ততাম্ ॥৪৩॥

ব্রাহ্মণ ! আপনি কুশলে আগমন করিয়াছেন ত ? আমাদ্বারা আপনি কি-ই বা করিবার ইচ্ছা করেন, বলুন ; আপনি আমাকে যাহা বলিবেন, আমি সে সমস্তই করিব ॥৩৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! ইচ্ছা হইলে আপনি আমার গৃহে প্রবেশ করুন। পরে সৎকৃত ও কৃতকার্য্য হইয়া নির্বিঘ্নে চলিয়া যাইবেন ॥৩৯॥

ক্রমে কুবের সেই ব্রাহ্মণশ্রেষ্ঠকে লইয়া আপন ভবনে প্রবেশ করিলেন এবং নিজের আসন, পাদ্য ও অর্ঘ্যদান করিলেন ॥৪০॥

তাহার পর সেই ভবনমধ্যে কুবের ও অষ্টাবক্র উপবেশন করিলে, মণিভদ্রপ্রভৃতি যক্ষ, গন্ধর্ব্ব ও কিন্নর জাতীয় কুবেরভৃত্যগণ সেই স্থানে উপবেশন করিল ॥৪১॥

তাহারা সকলে উপবেশন করিলে কুবের এই কথা বলিলেন—'মহর্ষি ! আপনার অভিপ্রায় জানিয়া অপ্সরারা নৃত্য করিতে চায় ॥৪২॥

আপনার পরিচর্য্যা ও আতিথ্য আমাদের বিশেষভাবে কর্ত্তব্য। পরে অষ্টাবক্র মধুরবাক্যে বলিলেন—'অপ্সরোগণ নৃত্যে প্রবৃত্ত হউক ॥৪৩॥

অথোর্ব্বরা মিশ্রকেশী রম্ভা চৈবোর্ব্বশী তথা।
অলম্বুষা ঘৃতাচী চ চিত্রা চিত্রাঙ্গদা রুচিঃ ॥৪৪॥
মনোহরা সুকেশী চ সুমুখী হাসিনী প্রভা।
বিদ্যুতা প্রশমী দান্তা বিদ্যোতা রতিরেব চ ॥৪৫॥
এতাশ্চান্যাশ্চ বৈ বহ্ব্যঃ প্রনৃত্তাপ্সরসঃ শুভাঃ।
অবাদয়ংশ্চ গন্ধর্বা বাদ্যানি বিবিধানি চ ॥৪৬॥ (বিশেষকম্)
অথ প্রবৃত্তে গান্ধর্বে দিব্যে ঋষিরুপাবিশৎ।
দিব্যং সংবৎসরং তত্রারমতৈষ মহাতপাঃ ॥৪৭॥
ততো বৈশ্রবণো রাজা ভগবন্তমুবাচ হ।
সাগ্রং সংবৎসরো জাতো বিপ্রেহ তব পশ্যতঃ ॥৪৮॥

### ভারতকৌমুদী

অথেতি। উর্ব্বরাদীন্যপ্সরসাং নামানি। মনোহরাপ্যেকা। প্রনৃত্তাপ্সরস ইতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৪৪—৪৬॥

অথেতি। গান্ধর্বে নৃত্যগীতব্যাপারে দিব্যে স্বর্গীয়ে। দিব্যং দেবপরিমিতম্, আরমত আনন্দমন্বভবৎ ॥৪৭॥

তত ইতি। সাগ্রং কিয়দধিকম্। ইহ মম গৃহে ॥৪৮॥

### ভারতভাবদীপঃ

উত্তরাং শ্রেষ্ঠাম্ ॥২৭—২৯॥ প্রধানতঃ প্রধানৈর্বেদমন্ত্রৈঃ ॥৩০—৪১॥ ভবচ্ছন্দং ভবদিচ্ছাম্ ॥৪২—৪৫॥ প্রনৃত্তাপ্সরসঃ পদার্থাভিনয়ো বাক্যার্থাভিনয়শ্চ যত্র বর্ত্ততে তৎপ্রনৃত্তং তৎপ্রিয়া

---

তাহার পর উর্ব্বরা, মিশ্রকেশী, রম্ভা, উর্বশী, অলম্বুষা, ঘৃতাচী, চিত্রা, চিত্রাঙ্গদা, রুচি, মনোহরা, সুকেশী, সুমুখী, হাসিনী, প্রভা, বিদ্যুতা, প্রশমী, দান্তা, বিদ্যোতা ও রতি ইহারা এবং অন্য ও বহুতর সুলক্ষণা অপ্সরা নৃত্য করিতে লাগিল এবং গন্ধর্বগণ নানাবিধ বাদ্য বাজাইতে থাকিল ॥৪৪—৪৬॥

তাহার পরে স্বর্গীয় নৃত্যগীত আরম্ভ হইলে অষ্টাবক্র উপবেশন করিলেন। এইভাবে মহাতপা অষ্টাবক্র দেবপরিমাণে এক বৎসরযাবৎ সেই কুবেরের ভবনেই আনন্দ অনুভব করিয়াছিলেন ॥৪৭॥

তদনন্তর যক্ষরাজ কুবের অষ্টাবক্রকে বলিলেন—'ব্রাহ্মণ! আপনি আমার গৃহে প্রত্যহ নৃত্যদর্শন করিতেছেন, এই অবস্থায় কিঞ্চিৎ অধিক এক বৎসর অতীত হইয়াছে ॥৪৮॥

হার্য্যোঽয়ং বিষয়ো ব্রহ্মন্ ! গন্ধর্বো নাম নামতঃ।
ছন্দতো বর্ত্ততাং বিপ্র ! যথা বদতি বা ভবান্ ॥৪৯॥
অতিথিঃ পূজনীয়স্ত্বমিদং চ ভবতো গৃহম্।
সর্বমাজ্ঞাপ্যতামাশু পরবন্তো বয়ং ত্বয়ি ॥৫০॥
অথ বৈশ্রবণং প্রীতো ভগবান্ প্রত্যভাষত।
অর্চ্চিতোঽস্মি যথান্যায়ং গমিষ্যামি ধনেশ্বর ! ॥৫১॥
প্রীতোঽস্মি সদৃশং চৈব তব সর্ব্বং ধনাধিপ ! ।
তবপ্রসাদাদ্ভগবন্ ! মহর্ষেশ্চ মহাত্মনঃ ॥৫২॥
নিয়োগাদদ্য যাস্যামি বৃদ্ধিমানৃদ্ধিমান্ ভব।
অথ নিষ্ক্রম্য ভগবান্ প্রযযাবুত্তরামুখঃ ॥৫৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

হার্য্য ইতি। হরতি আকর্ষতি চিত্তমিতি হার্য্যঃ "কৃত্যজুটোঽন্যত্রাপি" ইতি কর্ত্তরি ঘ্যন্। ছন্দতো নিজাভিপ্রায়াৎ বর্ত্ততামস্মিন্ গৃহে তিষ্ঠতু ॥৪৯॥

অতিথিরিতি। ইদমিত্যাদি বিনয়েনোক্তম্। পরবন্তঃ পরাধীনঃ ॥৫০॥

অথেতি। ভগবানষ্টাবক্রঃ ॥৫১॥

প্রীতে ইতি। সদৃশমুপযুক্তম্। মহর্ষের্ব্বদান্যস্য। বৃদ্ধিমান্ ধনাদৌ, ঋদ্ধিমান্ জনাদৌ ॥৫২—৫৩॥

ভারতভাবদীপঃ

অপ্সরসঃ প্রনৃত্তাপ্সরসঃ, মধ্যমপদলোপী সমাসঃ ॥৪৬—৪৮॥ হার্য্যঃ হরতীতি হার্য্যঃ ॥৪৯—৫০॥ ভগবান্ অষ্টাবক্রঃ, "উৎপত্তিং চ নিরোধং চ ভূতানামাগতিং গতিম্। বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বৈ স্যাদ্ ভগবানিতি। দিব্যৈর্ভোগৈরজিতোঽপি সর্বজ্ঞোঽপি বদান্যকন্যালাভার্থং দিগন্তং প্রতি গত ইতি। অহো কষ্টং কামপিশাচো দুর্জ্জয় ইতি ভাবঃ ॥৫১—৫২॥ বৃদ্ধিরুপচয়-

ব্রাহ্মণ ! গান্ধর্ব্বনামক এই বিষয়টী চিত্তাকর্ষক। অতএব ব্রাহ্মণ। আপনি ইচ্ছানুসারে আরও কিছুদিন এইখানে থাকুন ; অথবা আপনি যাহা বলেন ॥৪৯॥

আপনি অতিথি ও পূজনীয়, ইহাও আপনারই গৃহ, সমস্ত বিষয় সত্বর আদেশ করুন, আমরা আপনার অধীন ॥৫০॥

তাহার পর অষ্টাবক্র সন্তুষ্ট হইয়া কুবেরকে বলিলেন—'ধনেশ্বর ! আমি যথানিয়মে সম্মানিত হইয়াছি, এখন যাইব ॥৫১॥

ধনাধিপতি ! আপনার সমস্ত কার্য্যই উপযুক্ত হইয়াছে ; আমি প্রীতি লাভ করিয়াছি। ভগবন্ ! আপনার অনুগ্রহে এবং মহর্ষি ও মহাত্মা বদান্যের আদেশে আজ যাইব ; আপনি বৃদ্ধি ও সমৃদ্ধি লাভ করুন। তদনন্তর অষ্টাবক্র কুবের ভবন হইতে নির্গত হইয়া উত্তরাভিমুখে গমন করিতে লাগিলেন ॥৫২—৫৩॥

কৈলাসং মন্দরং হৈমং সর্বাননুচচার হ।
তানতীত্য মহাশৈলান্ কৈরাতং স্থানমুত্তমম্ ॥৫৪॥
প্রদক্ষিণং তথা চক্রে প্রয়তঃ শিরসা নতঃ।
ধরণীমবতীর্য্যাথ পূতাত্মাসৌ তদাভবৎ ॥৫৫॥ (যুগ্মকম্)
স তং প্রদক্ষিণং কৃত্বা ত্রিশৈলং চোত্তরামুখঃ।
সমেন ভূমিভাগেন যযৌ প্রীতিপুরস্কৃতঃ ॥৫৬॥
ততোঽপরং বনোদ্দেশং রমণীয়মপশ্যত।
সর্ব্বর্ত্তুভির্মূলফলৈঃ পক্ষিভিশ্চ সমন্বিতৈঃ ॥৫৭॥
রমণীয়ৈর্ব্বনোদ্দেশৈস্তত্র তত্র বিভূষিতম্।
তত্রাশ্রমপদং দিব্যং দদর্শ ভগবানথ ॥৫৮॥ (যুগ্মকম্)
শৈলাংশ্চ বিবিধাকারান্ কাঞ্চনান্ রত্নভূষিতান্।
মণিভূমৌ নিবিষ্টাশ্চ পুষ্করিণ্যস্তথৈব চ ॥৫৯॥
অন্যান্যপি সুরম্যাণি পশ্যতঃ সুবহূন্যথ।
ভৃশং তস্য মনো রেমে মহর্ষের্ভাবিতাত্মনঃ ॥৬০॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

কৈলাসমিতি। হৈমং হিমালয়ম্, কৈরাতং কিরাতমূর্ত্তিনা শিবেনাধ্যুষিতপূর্ব্বম্। পূতাত্মা তৎস্থানমাহাত্ম্যাৎ ॥৫৪—৫৫॥

স ইতি। তং কৈরাতং শৈলম্ ॥৫৬॥

তত ইতি। সর্ব্বর্ত্তুভিঃ সকলঋতুজাতৈঃ, বনোদ্দেশৈর্ব্বনাংশৈঃ ॥৫৭—৫৮॥

ভারতভাবদীপঃ

স্বস্থান্, ঋদ্ধিঃ সম্পৎ তদ্বান্ ॥৫৩॥ কৈরাতং কিরাতবেষধারিণো মহাদেবস্য ॥৫৪॥ ধরণী-

---

তিনি হিমালয়, কৈলাস ও মন্দর এই সকল পর্বত বিচরণ করিলেন ; ক্রমে সেই সকল মহাপর্ব্বত অতিক্রম করিয়া সংযত হইয়া উত্তম কৈরাতস্থান প্রদক্ষিণ করিলেন এবং সেইস্থানে মস্তকদ্বারা প্রণত হইলেন ; আর ভূতলে অবতীর্ণ হইয়া সেই স্থানমাহাত্ম্যে পবিত্রতা লাভ করিলেন ॥৫৪—৫৫॥

পরে অষ্টাবক্র সেই কৈরাতপর্ব্বতটীকে তিনবার প্রদক্ষিণ করিয়া উত্তরমুখ হইয়া সন্তুষ্টচিত্তে সমতল ভূমিভাগে গমন করিতে লাগিলেন ॥৫৬॥

তদনন্তর তিনি অন্য একটী রমণীয় বন দেখিতে পাইলেন, তাহার স্থানে স্থানে সকল ঋতুজাত পক্ষিসমন্বিত ফলমূল ও সুন্দর, ক্ষুদ্র ক্ষুদ্র বনে বিভূষিত একটী মনোহর আশ্রম দর্শন করিলেন ॥৫৭—৫৮॥

স তত্র কাঞ্চনং দিব্যং সর্ব্বরত্নময়ং গৃহম্ ।
দদর্শাদ্ভুতসঙ্কাশং ধনদস্য গৃহাদ্বরম্ ॥৬১॥
মহান্তো যত্র বিবিধা মণিকাঞ্চনপর্ব্বতাঃ ।
বিমানানি চ রম্যাণি রত্নানি বিবিধানি চ ॥৬২॥
মন্দারপুষ্পৈঃ সঙ্কীর্ণাং তথা মন্দাকিনীং নদীম্ ।
স্বয়ম্প্রভাশ্চ মণয়ো বজ্রৈর্ভূমিশ্চ ভূষিতা ॥৬৩॥
নানাবিধৈশ্চ ভবনৈর্ব্বিচিত্রৈর্মণিতোরণৈঃ ।
মুক্তাজালবিনিক্ষিপ্তৈর্মণিরত্নবিভূষিতৈঃ ॥৬৪॥
মনোদৃষ্টিহরৈ রম্যৈঃ সর্বতঃ সংবৃতং শুভৈঃ ।
ঋষিভিশ্চাবৃতং তত্র আশ্রমং তং মনোহরম্ ॥৬৫॥ (যুগ্মকম্)
ততস্তস্যাভবচ্চিন্তা কুত্র বাসো ভবেদিতি ।
অথ দ্বারং সমভিতো গত্বা স্থিত্বা ততোঽব্রবীৎ ॥৬৬॥

ভারতকৌমুদী

শৈলানিতি। নিবিষ্টাঃ স্থিতাঃ, পুষ্করিণ্য ইতি প্রথমা বিভক্তিরার্ষী। রেমে আনন্দ ॥৫৯—৬০॥

স ইতি। কাঞ্চনং স্বর্ণনির্ম্মিতম্। বরমুৎকৃষ্টম্ ॥৬১॥

মহান্ত ইতি। যত্র গৃহে বিদ্যন্ত ইতি শেষঃ ॥৬২॥

মন্দারেতি। নদীং দদর্শেত্যনুবৃত্তিঃ। স্বয়ং প্রভাস্তীতি স্বয়ম্প্রভাঃ, বজ্রৈর্হীরকৈঃ ॥৬৩॥

নানেতি। মুক্তাজালেন বিনিক্ষিপ্তৈর্বেষ্টিতৈঃ। আশ্রমং দদর্শেত্যন্বয়ঃ ॥৬৪—৬৫॥

সেই আশ্রমের সকলদিকে স্বর্ণময় ও রত্নভূষিত নানাবিধ পর্বত, মণিময় ভূমিতে অবস্থিত বহুতর পুষ্করিণী এবং অন্যান্যও বহুতর বস্তু দেখিতে দেখিতে শোধিতচিত্ত মহর্ষি অষ্টাবক্রের হৃদয় অত্যন্ত আনন্দিত হইল ॥৫৯—৬০॥

অষ্টাবক্র সেই স্থানে স্বর্ণনির্ম্মিত, সর্ব্বরত্নখচিত, কুবেরের গৃহ অপেক্ষাও উৎকৃষ্ট এবং আশ্চর্য্যের ন্যায় অলৌকিক একটী ভবন দর্শন করিলেন ॥৬১॥

যে ভবনে নানাবিধ মণিময় ও স্বর্ণময় বৃহদ্বৃহৎপর্ব্বত, মনোহর বিমান এবং নানাবিধ রত্ন বিদ্যমান ছিল ॥৬২॥

অষ্টাবক্র মন্দারপুষ্পে ব্যাপ্তা মন্দাকিনী নদীও দেখিয়াছিলেন। আর সেস্থানে উজ্জ্বল মণি ও হীরকভূষিত ভূমিও তাঁহার দৃষ্টিগোচর হইয়াছিল ॥৬৩॥

বিচিত্র মণিময় তোরণযুক্ত, মুক্তাজালে পরিবেষ্টিত, মণি-রত্ন-বিভূষিত এবং মন ও দৃষ্টি-হরণকারী নানাবিধ সুন্দর সুন্দর গৃহ, যাহার সকলদিকে বিদ্যমান ছিল এবং ঋষিরা যাহার সর্ব্বত্র বিচরণ করিতেছিলেন এমন সুন্দর একটী আশ্রমও অষ্টাবক্র দর্শন করিয়াছিলেন ॥৬৪—৬৫॥

অতিথিং সমনুপ্রাপ্তমভিজানন্তু যেঽত্র বৈ।
অথ কন্যাঃ পরিবৃতা গৃহাত্তস্মাদ্বিনির্গতাঃ ॥৬৭॥
নানারূপাঃ সপ্ত বিভো! কন্যাঃ সর্বা মনোহরাঃ।
যাং যামপশ্যৎ কন্যাং বৈ সা সা তস্য মনোঽহরৎ ॥৬৮॥
ন চ শক্তো বারয়িতুং মনোঽস্যাথাবসীদতি।
ততো ধৃতিঃ সমুৎপন্না তস্য বিপ্রস্য ধীমতঃ।
অথ তং প্রমদাঃ প্রাহুর্ভগবান্ প্রবিশত্বিতি ॥৬৯॥
স চ তাসাং সুরূপাণাং তস্যৈব ভবনস্য হি।
কৌতূহলং সমাবিষ্টঃ প্রবিবেশ গৃহং দ্বিজঃ ॥৭০॥

ভারতকৌমুদী

তত ইতি। দ্বারং সমভিতো দ্বারসমীপে। "তসোভয়াভিপরিসর্ব্বৈঃ" ইতি দ্বারশব্দাদ্-দ্বিতীয়া ॥৬৬॥

অতিথিমিতি। সমনুপ্রাপ্তমাগতম্, যে তিষ্ঠন্তি ॥৬৭॥

নানেতি। নানারূপা বিবিধাকৃতয়ঃ ॥৬৮॥

নেতি। বারয়িতুং তাসাং দর্শনান্নিবর্ত্তয়িতুম্, অবসীদতি বলাদ্বারণে মনঃ কষ্টমনুভবতি স্ম। ধৃতির্ধৈর্য্যম্ প্রমদাঃ স্ত্রিয়ঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৬৯॥

স ইতি। তস্য ভবনস্য সম্বন্ধিনীনাং সুরূপানাং তাসাং কন্যানাং কৌতূহলং কৌতুক-বিষয়তাং সমাবিষ্টঃ প্রাপ্তঃ, সঃ দ্বিজঃ অষ্টাবক্রশ্চ গৃহং প্রবিবেশ ॥৭০॥

তাহার পর অষ্টাবক্রের এইরূপ চিন্তা হইল যে, এই বাড়ীটীর কোথায় লোকের বাস হইবে। পরে তিনি দ্বারের নিকটে যাইয়া দাঁড়াইয়া বলিলেন—॥৬৬॥

এই বাড়ীতে যাঁহারা আছেন, তাঁহারা অবগত হউন যে, একজন অতিথি আসিয়াছেন। তাহার পর কয়েকটী কন্যা মিলিত হইয়া সেই বাড়ী হইতে নির্গত হইল ॥৬৭॥

রাজা! উহারা নানারূপধারিণী সাতটী কন্যা, তাহারা সকলেই মনোহারিণী ছিল। সুতরাং অষ্টাবক্র যাহাকে যাহাকে দেখিলেন; সেই সেই তাঁহার মন হরণ করিল ॥৬৮॥

তখন অষ্টাবক্র নিজের মনকে বারণ করিতে পারিলেন না। বলপূর্ব্বক বারণ করিতে থাকিলে, মন অবসন্ন হইতে থাকিল। তাহার পর সেই জ্ঞানী ব্রাহ্মণের ধৈর্য্য উৎপন্ন হইল। পরে সেই কন্যারা অষ্টাবক্রকে বলিল—'আপনি প্রবেশ করুন ॥৬৯॥

তত্রাপশ্যজ্জরাযুক্তামরজোঽম্বরধারিণীম্ ।
বৃদ্ধাং পর্য্যঙ্কমাসীনাং সর্ব্বাভরণভূষিতাম্ ॥৭১॥
স্বস্তীতি তেন চৈবোক্তা সা স্ত্রী প্রত্যবদত্তদা ।
প্রত্যুত্থায় চ তং বিপ্রমাস্যতামিত্যুবাচ হ ॥৭২॥
অষ্টাবক্র উবাচ ।
সর্ব্বাঃ স্বানালয়ান্ যান্তু একা মামুপতিষ্ঠতু ।
প্রজ্ঞাতা যা প্রশান্তা যা শেষা গচ্ছন্তু চ্ছন্দতঃ ॥৭৩॥
ততঃ প্রদক্ষিণীকৃত্য কন্যাস্তাস্তমৃষিং তদা ।
নিশ্চক্রমুর্গৃহাত্তস্মাৎ সা বৃদ্ধাথ ব্যতিষ্ঠত ॥৭৪॥

ভারতকৌমুদী

তত্রেতি। ন বিদ্যন্তে রজাংসি ধূলয়ো যত্র তত্তাদৃশমম্বরং বস্ত্রং ধারয়তীতি তাম্, পর্য্যঙ্কং খট্টামাশ্রিত্য আসীনামুপবিষ্টাম্ ॥৭১॥

স্বস্তীতি। স্বস্তি তব মঙ্গলমস্তীতি শেষঃ। আস্যতামুপবিশ্যতাম্ ॥৭২॥

সর্ব্বা ইতি। সর্ব্বাঃ কন্যাঃ। প্রজ্ঞাতা প্রকৃষ্টজ্ঞানশালিনী প্রশান্তা নির্দ্দোষচিত্তাঃ। চ্ছন্দত ইচ্ছাতঃ ॥৭৩॥

তত ইতি। ব্যতিষ্ঠত তত্রৈবাবস্থিতা ॥৭৪॥

ভারতভাবদীপঃ

মবতীর্য্যেত্যনেনাকাশমার্গেণাষ্টাবক্রো গচ্ছতীতি গম্যতে ॥৫৫—৬৭॥ সপ্ত ইতরদিগ্দেবতাঃ ॥৬৮—৭০॥ উত্তরাধিষ্ঠাত্রী তু দেবতা মুখ্যাষ্টমী সৈব জরাযুক্তা ॥৭১—৭৩॥ প্রজ্ঞাতা অত্যন্তং

তদনন্তর অষ্টাবক্র সেই বাড়ীর সেই কন্যাগণের কৌতুকের বিষয় হইয়া সেই বাড়ীতে প্রবেশ করিলেন ॥৭০॥

অষ্টাবক্র দেখিলেন—সেই গৃহে সর্ব্বাভরণভূষিতা, পরিষ্কৃত বসনধারিণী ও জরাজীর্ণা এক বৃদ্ধা খট্টার উপরে বসিয়া আছেন ॥৭১॥

পরে অষ্টাবক্র বলিলেন—'আপনার মঙ্গল হউক' তখন সেই বৃদ্ধা স্ত্রী সেই রূপই প্রত্যুত্তর করিলেন এবং গাত্রোত্থান করিয়া অষ্টাবক্রকে বলিলেন—'আপনি উপবেশন করুন' ॥৭২॥

অষ্টাবক্র বলিলেন—'যিনি বিশেষ বুদ্ধিমতী ও শান্তচিত্তা, সেইরূপ একটী স্ত্রী আমার নিকটে থাকুন, অবশিষ্ট সকলে ইচ্ছানুসারে আপন আপন বাসস্থানে গমন করুন ॥৭৩॥

তাহার পর সেই কন্যারা অষ্টাবক্রকে প্রদক্ষিণ করিয়া সেই গৃহ হইতে নির্গত হইয়া গেল ; একমাত্র সেই বৃদ্ধা সেইখানে থাকিলেন ॥৭৪॥

অথ তাং সংবিশন্ প্রাহ শয়নে ভাস্বরে তদা।
ত্বয়াপি সুপ্যতাং ভদ্রে রজনী হ্যতিবর্ত্ততে ॥৭৫॥
সংলাপাত্তেন বিপ্রেণ তথা সা তত্র ভাষিতা।
দ্বিতীয়ে শয়নে দিব্যে সংবিবেশ মহাপ্রভে ॥৭৬॥
অথ সা বেপমানাঙ্গী নিমিত্তং শীতজং তদা।
ব্যপদিশ্য মহর্ষের্ব্বৈ শয়নং ব্যপরোহত ॥৭৭॥
স্বাগতেনাগতাং তাং তু ভগবানভ্যভাষত।
সোপাগূহদ্ভুজাভ্যাং তু ঋষিং প্রীত্যা নরর্ষভ ! ॥৭৮॥
নির্ব্বিকারমৃষিঞ্চাপি কাষ্ঠকুড্যোপমং তদা।
দুঃখিতা প্রেক্ষ্য সংজল্পমকার্ষীদৃষিণা সহ ॥৭৯॥

ভারতকৌমুদী

অথেতি। ভাস্বরে উজ্জ্বলে, শয়নে শয্যায়াম্, সংবিশন্ স্বপন্। "স্যান্নিদ্রা শয়নং স্বাপঃ স্বপ্নঃ সংবেশ" ইত্যপীত্যমরঃ ॥৭৫॥

সংলাপাদিতি। সংলাপাৎ পরস্পরবাক্যকথনাৎ, বিপ্রেন অষ্টাবক্রেণ ॥৭৬॥

অথেতি। বেপমানাঙ্গী কামেন কম্পমানগাত্রী, সা বৃদ্ধা, তদা শীতজং নিমিত্তং কম্পনকারণং ব্যপদিশ্য ছলীকৃত্য মহর্ষেরষ্টাবক্রস্য শয়নং শয্যাং ব্যপরোহত আরোহৎ ॥৭৭॥

স্বাগতেনেতি। ভগবানষ্টাবক্রঃ। উপাগূহদালিঙ্গৎ ॥৭৮॥

নীরিতি। কাষ্ঠকুড্যোপমং দারুভিত্তিতুল্যং নিশ্চলম্। সংজল্পং সংলাপম্ ॥৭৯॥

ভাবতভাবদীপঃ

জ্ঞানবতী, প্রশান্তা নির্জ্জিতচিত্তা ॥৭৪—৭৬॥ অথেতি। অতিবৃদ্ধায়া অপি স্ত্রিয়া ইয়ং গতিঃ

তদনন্তর অষ্টাবক্র সেই উত্তম শয্যায় শয়ন করিতে থাকিয়া সেই বৃদ্ধাকে বলিলেন—'ভদ্রে ! আপনিও শয়ন করুন। কারণ, রাত্রি অতীত হইতেছে ॥৭৫॥

উক্তরূপ কথোপকথন হওয়ায় অষ্টাবক্র তখন সেইরূপ বলিলে বৃদ্ধা অলৌকিক ও অত্যুজ্জ্বল দ্বিতীয় শয্যায় শয়ন করিলেন ॥৭৬॥

তাহার পর বৃদ্ধা শীতরূপ কারণের ছল করিয়া, কম্পিত দেহ হইয়া, অষ্টাবক্রের শয্যায় যাইয়া আরোহণ করিলেন ॥৭৭॥

নরশ্রেষ্ঠ ! তখন ভগবান্ অষ্টাবক্র স্বাগত প্রশ্নদ্বারা আগতা বৃদ্ধাকে সম্ভাষণ করিলেন। কিন্তু বৃদ্ধা প্রীতিবশতঃ বাহুযুগলদ্বারা অষ্টাবক্রকে আলিঙ্গন করিলেন ॥৭৮॥

তখন বৃদ্ধা অষ্টাবক্রকে কাষ্ঠ ও ভিত্তির ন্যায় নির্ব্বিকার দেখিয়া দুঃখিত হইয়া, অষ্টাবক্রের সহিত আলাপ করিতে আরম্ভ করিলেন ॥৭৯॥

ব্রহ্মন্ কামতোঽন্যাস্তি স্ত্রীণাং পুরুষতো ধৃতিঃ।
কামেন মোহিতা চাহং ত্বাং ভজন্তী ভজস্ব মাম্ ॥৮০॥
প্রহৃষ্টো ভব বিপ্রর্ষে! সমাগচ্ছ ময়া সহ।
উপগূহ চ মাং বিপ্র! কামার্ত্তাহং ভৃশং ত্বয়ি ॥৮১॥
এতদ্ধি তব ধর্ম্মাত্মংস্তপসঃ পূজ্যতে ফলম্।
প্রথিতং দর্শনাদেব ভজমানাং ভজস্ব মাম্ ॥৮২॥
মম চেদং ধনং সর্বং যচ্চান্যদপি পশ্যসি।
প্রভুস্ত্বং ভব সর্বত্র ময়ি চৈব ন সংশয়ঃ ॥৮৩॥
সর্বান্ কামান্ বিধাস্যামি রমস্ব সহিতো ময়া।
রমণীয়ে বনে বিপ্র! সর্ব্বকামফলপ্রদে ॥৮৪॥

ভারতকৌমুদী

ব্রহ্মন্নিতি। পুরুষতঃ পুরুষস্ত, ধৃতির্ধৈর্য্যম্ ॥৮০॥

প্রহৃষ্ট ইতি। প্রহৃষ্টো মদ্গাত্রসংশক্তঃ, সমাগচ্ছ রমস্ব। উপগূহ আলিঙ্গ ॥৮১॥

এতদিতি। পূজ্যতে প্রশস্যতে। দর্শনাদেব তব ॥৮২॥

মমেতি। অন্যদ্ গৃহাদিকম্। প্রভুরধিপতিঃ ॥৮৩॥

সর্ব্বানিতি। কামান্ তবাভীষ্টবিষয়ান্ ॥৮৪॥

ভারতভাবদীপঃ

কিমু বক্তব্যং যুবত্যা অধৈর্য্যমিতি ॥৭৭—৭৮॥ উপাগূহদালিঙ্গিতবতী ॥৭৯॥ অকামতোঽনিচ্ছাতঃ স্বভাবত ইত্যর্থঃ। পুরুষতঃ পুরুষং প্রাপ্য স্ত্রীণাং ধৃতির্ধৈর্য্যমন্যা পরকীয়াস্তি পুংযোগে স্ত্রীণাং

ব্রাহ্মণ! পুরুষের কামব্যবহার ব্যতীত অন্য কিছুতেই স্ত্রীদিগের ধৈর্য্য থাকে না। আমি কামে মোহিত হইয়া আপনাকে ভজন করিতেছি, আপনিও আমাকে ভজন করুন ॥৮০॥

ব্রহ্মর্ষি! আপনি আমার গাত্রসংলগ্ন হউন, আমার সহিত রমণ করুন এবং ব্রাহ্মণ! আমাকে আলিঙ্গন করুন, আমি আপনাতে অত্যন্ত কামার্ত্তা হইয়াছি ॥৮১॥

ধর্ম্মাত্মা! ইহাই আপনার তপস্যার প্রশস্ত ও প্রসিদ্ধ ফল। আপনার দর্শন হইতেই আমি আপনাকে ভজন করিতেছি, আপনিও আমাকে ভজন করুন ॥৮২॥

আমার এই সমস্ত ধন এবং অন্য যাহা কিছু দেখিতেছেন, সে সমস্তের ও আমার অধিপতি হউন, এবিষয়ে কোন সন্দেহ করিবেন না ॥৮৩॥

ব্রাহ্মণ! সর্ব্বকামদাতা ও সুন্দর এই বনমধ্যে আপনি আমার সহিত রমণ করুন; আমি আপনার সমস্ত অভীষ্ট পূরণ করিব ॥৮৪

স্ববশাহং ভবিষ্যামি রংস্যসে ত্বং ময়া সহ।
সর্বান্ কামানুপাশ্নীমো যে দিব্যা যে চ মানুষাঃ ॥৮৫॥
নাতঃ পরং হি নারীণাং বিদ্যতে চ কদাচন।
যথা পুরুষসংসর্গঃ পরমেতদ্ধি নঃ ফলম্ ॥৮৬॥
আত্মচ্ছন্দেন বর্ত্তন্তে নার্য্যো মন্মথচোদিতাঃ।
ন চ দহ্যন্তি গচ্ছন্ত্যঃ সুতপ্তৈরপি পাংশুভিঃ ॥৮৭॥

অষ্টাবক্র উবাচ।

পরদারানহং ভদ্রে! ন গচ্ছেয়ং কথঞ্চন।
দূষিতং ধর্ম্মশাস্ত্রজ্ঞৈঃ পরদারাভিমর্শনম্ ॥৮৮॥
ভদ্রে! নির্বেষ্টুকামং মাং বিদ্ধি সত্যেন বৈ শপে।
বিষয়েষ্বনভিজ্ঞোঽহং ধর্ম্মার্থং কিল সন্ততিঃ ॥৮৯॥

ভারতকৌমুদী

তদিতি। উপাশ্নীমোঽনুভবামঃ, দিব্যাঃ স্বর্গীয়াঃ ॥৮৫॥

নেতি। অতঃ পরং প্রিয়ম্। ফলং কাম্যম্ ॥৮৬॥

আত্মেতি। আত্মচ্ছন্দো স্বেচ্ছয়া, মন্মথচোদিতাঃ কামপ্রেরিতাঃ, দহ্যন্তি চরণয়োর্দহ্যন্তে, পাংশুভির্মাগস্থধূলিভিঃ ॥৮৭॥

পরেতি। কথঞ্চন শতানুরোধেনাপীত্যর্থঃ ॥৮৮॥

ভদ্র ইতি। নির্বেষ্টুকামং বিবাহেন স্ত্রীসম্ভোগকামম্ "নির্ব্বেশো ভৃতিভোগয়োরিত্যমরঃ।" বিষয়েষু কামাদিষু। সন্ততিঃ পুত্র ঈপ্সিত ইতি শেষঃ ॥৮৯॥

ভারতভাবদীপঃ

ধৃতিঃ স্বকীয়া সর্ব্বথা নাস্তীত্যর্থঃ ॥৮০॥ প্রহৃষ্টঃ কামুকো ভব ॥৮১॥ উপগূহ আলিঙ্গয় ॥৮২—৮৯॥

আমি আপনার বশীভূত হইব; আপনি ইচ্ছানুসারে আমার সহিত রমণ করিবেন। যাহা স্বর্গীয় এবং যাহা মর্ত্ত্যলোকীয়, সে সমস্ত অভীষ্ট বিষয়ই আমরা ভোগ করিব ॥৮৫॥

রমণীগণের এতদপেক্ষা অধিক প্রিয় কখনও হয় না, যেমন পুরুষসংসর্গ। সুতরাং উহাই আমাদের পরম কাম্য ॥৮৬॥

কামার্ত্ত রমণীরা আপন আপন ইচ্ছানুসারে চলিয়া থাকে এবং তাহারা নায়ক ভবনে গমন করিতে থাকিলে, অত্যন্ত উত্তপ্ত বালুকাও তাহাদের চরণ দগ্ধ করিতে পারে না ॥৮৭॥

অষ্টাবক্র বলিলেন—ভদ্রে! আমি কোন প্রকারেই পরদারগমন করিব না। কারণ, ধর্ম্মশাস্ত্রজ্ঞেরা পরদারগমনে দোষ দেখাইয়াছেন ॥৮৮॥

এবং লোকান্ গমিষ্যামি পুত্রৈরিতি ন সংশয়ঃ।
ভদ্রে! ধর্ম্মং বিজানীহি জ্ঞাত্বা চোপরমস্ব হ ॥৯০॥

স্ত্র্যুবাচ।

নানিলোঽগ্নির্ন বরুণো ন চান্যে ত্রিদশা দ্বিজ!।
প্রিয়াঃ স্ত্রীণাং যথা কামো রতিশীলা হি যোষিতঃ ॥৯১॥
সহস্রে কিল নারীণাং প্রাপ্যেতৈকা কদাচন।
তথা শতসহস্রেষু যদি কাচিৎ পতিব্রতা ॥৯২॥
নৈতা জানন্তি পিতরং ন কুলং ন চ মাতরম্।
ন ভ্রাতৄন্ন চ ভর্ত্তারং ন চ পুত্রান্ন দেবরান্ ॥৯৩॥
লীলায়ন্ত্যঃ কুলং ঘ্নন্তি কূলানীব সরিদ্বরাঃ।
দোষান্ সর্বাংশ্চ মত্বাশু প্রজাপতিরভাষত ॥৯৪॥

---

ভারতকৌমুদী

এবমিতি। এবং বিবাহেন, লোকান্ স্বর্গান্। উপরমস্ব বিরম ॥৯০॥

নেতি। কামঃ কন্দর্পো মনোজশ্চ ॥৯১॥

সহস্র ইতি। একা সতীতি শেষঃ। শতসহস্রেষু নারীণামিতি সম্বন্ধঃ ॥৯২॥

নেতি। এতা নার্য্যঃ, জানন্তি গময়ন্তি ॥৯৩॥

লীলেতি। লীলাং রতিবিলাসং কুর্ব্বত্যঃ ইতি কণ্ডাদিত্বাদ্‌যন্ লীলায়ন্ত্যঃ কুলং পিতুর্ভর্তুশ্চ বংশম্, কূলানি তীরাণি ॥৯৪॥

---

ভদ্রে! আমি বিবাহ করিতে ইচ্ছা করি; ইহা আমি সত্য শপথ করিতেছি। আমি ভোগ্যবিষয়ে অনভিজ্ঞ বটি; তথাপি মানুষ ধর্ম্মের জন্য পুত্র ইচ্ছা করে ॥৮৯॥

এইরূপ হইলে আমি নিশ্চয়ই পুত্রদ্বারা স্বর্গলাভ করিব। ভদ্রে! আপনি বিশেষভাবে ধর্ম্ম অবগত হউন এবং অবগত হইয়া, এই অনুরোধ হইতে বিরত থাকুন ॥৯০॥

বৃদ্ধা বলিলেন—'ব্রাহ্মণ! কামদেব যেমন স্ত্রীলোকদের প্রিয়, তেমন বায়ু, অগ্নি, বরুণ বা অন্য দেবতারাও তাঁহাদের প্রিয় নহেন। কারণ, স্ত্রীলোকদিগের রতিই স্বভাব ॥৯১॥

সহস্র স্ত্রীলোকের মধ্যে কখনও একটী স্ত্রীকে সতী পাওয়া যায় এবং লক্ষ স্ত্রীর মধ্যে যদি কোন একটী স্ত্রীকে পতিব্রতা দেখা যায় ॥৯২॥

পিতা, মাতা, ভ্রাতা, ভর্ত্তা, পুত্র, দেবর বা কুল ইহার কোনটাই স্ত্রীলোকেরা গ্রাহ্য করে না ॥৯৩॥

ভীষ্ম উবাচ।

ততঃ স ঋষিরেকাগ্রস্তাং স্ত্রিয়ং প্রত্যভাষত।
আস্যতাং রুচিতশ্ছন্দঃ কিঞ্চ কার্য্যং ব্রবীহি মে ॥৯৫॥
সা স্ত্রী প্রোবাচ ভগবন্! দ্রক্ষ্যসে দেশকালতঃ।
বস তাবন্মহাভাগ! কৃতকৃত্যো ভবিষ্যসি ॥৯৬॥
ব্রহ্মর্ষিস্তামথোবাচ স তথেতি যুধিষ্ঠির!।
বৎস্যেঽহং যাবদুৎসাহো ভবত্যা নাত্র সংশয়ঃ ॥৯৭॥
অথর্ষিরভিসংপ্রেক্ষ্য স্ত্রিয়ং তাং জরয়ার্দ্দিতাম্।
চিন্তাং পরমিকাং ভেজে সন্তপ্ত ইব চাভবৎ ॥৯৮॥

ভারতকৌমুদী

তত ইতি। একাগ্রঃ পরদারপরিত্যাগে একাগ্রচিত্তঃ, আস্যতাম্ উত্থায় উপবিশ্যতাম্, ছন্দস্তবাভিপ্রায়ঃ, রুচিতো ময়াপ্যভিপ্রেতঃ, কামপ্রধানা স্ত্রীতি ময়াপ্যবগতমিত্যর্থঃ ॥৯৫॥

সেতি। দেশকালতো দেশকালানুসারেণ, দ্রক্ষ্যসে রমণসুখমনুভবিষ্যসি ॥৯৬॥

ব্রহ্মর্ষিরিতি। তথা ভবিষ্যতীতি শেষঃ। বৎস্যে বৎস্যামি ॥৯৭॥

অথেতি। পরমিকামত্যন্তাং চিন্তাং ভেজে জরয়ার্দ্দিতত্বাদেব ॥৯৮॥

ভারতভাবদীপঃ

অনভিজ্ঞোঽপ্রীতিমান্ ॥৯০—৯২॥ একা রতিশীলেতি শেষঃ ॥৯৩॥ লীলায়স্ত্যঃ লীলাং রতিমাত্মন ইচ্ছন্ত্যঃ অভাষত, নৈতা ইত্যাদিসার্দ্ধশ্লোকঃ ॥৯৪—৯৫॥ একাগ্রঃ স্ত্রীদোষানুসন্ধানঃ স্ত্রিয়ং প্রতি আস্যতাং তূষ্ণীং স্থীয়তাম্, রুচিতঃ রুচিং প্রাপ্য ছন্দঃ ইচ্ছা ভবতীতি অভাষত ত্বং রুচিজ্ঞা মামিচ্ছসি অহং ত্বরুচিজ্ঞো ন ত্বাং স্প্রষ্টুমিচ্ছামীতি ভাবঃ। এবমপি ত্বং কার্য্যং

বৃহৎ নদী সকল যেমন তীর নষ্ট করে, তেমন রতিবিলাসার্থিনী রমণীরা কুল নষ্ট করিয়া থাকে। এই সমস্ত দোষ সমালোচনা করিয়াই প্রজাপতি উক্ত কথাগুলি বলিয়াছেন ॥৯৪॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর অষ্টাবক্র নিজের সাধুতারক্ষায় একাগ্রচিত্ত হইয়া সেই বৃদ্ধাকে বলিলেন—'আপনি বসুন, আপনার অভিপ্রায় আমি বুঝিয়াছি; আপনার কি করিতে হইবে তাহা বলুন ॥৯৫॥

বৃদ্ধা বলিলেন—'ভগবন্! আপনি দেশ ও কাল অনুসারে স্পর্শসুখ দেখিতে পাইবেন। অতএব মহাভাগ! আপনি এই স্থানে অবস্থান করুন; কৃতকার্য্য হইতে পারিবেন ॥৯৬॥

যুধিষ্ঠির! তখন অষ্টাবক্র তাঁহাকে বলিলেন—'তাহাই হইবে' যখন আপনার উৎসাহ হইয়াছে, তখন আমি এইস্থানে অবস্থান করিব; এবিষয়ে কোন সন্দেহ নাই' ॥৯৭॥

যদ্‌যদঙ্গং হি সোঽপশ্যত্তস্যা বিপ্রর্ষভস্তদা।
নারমত্তত্র তত্রাস্য দৃষ্টী রূপবিরাগিতা ॥৯৯॥
দেবতেয়ং গৃহস্যাস্য শাপাৎ কিংনু বিরূপিতা।
অস্যাশ্চ কারণং বেত্তুং ন যুক্তং সহসা ময়া ॥১০০॥
ইতি চিন্তাবিষক্তস্য তমর্থং জ্ঞাতুমিচ্ছতঃ।
ব্যগচ্ছত্তদহঃশেষং মনসা ব্যাকুলেন তু ॥১০১॥
অথ সা স্ত্রী তথোবাচ ভগবন্‌! পশ্য বৈ রবেঃ।
রূপং সন্ধ্যাভ্রসংরক্তং কিমুপস্থাপ্যতাং তব ॥১০২॥
স উবাচ ততস্তাং স্ত্রীং স্নানোদকমিহানয়।
উপাসিষ্যে ততঃ সন্ধ্যাং বাগ্‌যতো নিয়তেন্দ্রিয়ঃ ॥১০৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে অষ্টাবক্রদিক্‌সংবাদে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥*॥

---

ভারতকৌমুদী

যদিতি। রূপে বিরাগিতা বৈরাগ্যং যস্যাঃ সা ॥৯৯॥

দেবতেতি। বিরূপিতা জরাজীর্ণীকৃতা। ন যুক্তং প্রশ্নকরণমিতি শেষঃ ॥১০০॥

ইতীতি। চিন্তায়াং বিষক্তস্য ব্যাপৃতস্য। শেষমবসানম্‌ ॥১০১॥

অথেতি। সন্ধ্যায়া অভ্রৈর্মেঘৈঃ সংরক্তং বিশেষরক্তবর্ণীকৃতম্, উপস্থাপ্যতাং ময়া আনীয়তাম্‌ ॥১০২॥

তাহার পর অষ্টাবক্র, সেই স্ত্রীকে জরাজীর্ণা দেখিয়া গুরুতর চিন্তান্বিত হইলেন এবং সন্তপ্তের ন্যায় হইয়া পড়িলেন ॥৯৮॥

তখন অষ্টাবক্র সেই স্ত্রীর যে যে অঙ্গ দেখিতে লাগিলেন, সেই সেই অঙ্গেই তাঁহার রূপবিরাগিনী দৃষ্টি সন্তুষ্ট হইতে থাকিল না ॥৯৯॥

'ইনি কি এই গৃহের দেবতা—কাহারও শাপে বিকৃতরূপা হইয়াছেন? ইহার কারণ জানিবার জন্য হঠাৎ প্রশ্ন করা আমার উচিত হইবে না ॥১০০॥

অষ্টাবক্র এইরূপে আকুলচিত্তে চিন্তা করিতে থাকিলেন এবং সেই বিষয় জানিবার ইচ্ছা করিতে লাগিলেন; এই অবস্থায় সেই দিন অবসিত হইয়া আসিল ॥১০১॥

তাহার পর বৃদ্ধা বলিলেন—'ভগবন্‌! সন্ধ্যাকালের মেঘে রক্তবর্ণ সূর্য্যের রূপ দেখুন; এখন আমি আপনার জন্য কি আনয়ন করিব?' ॥১০২॥

(১০১) ইতি চিন্তাবিষক্তস্য···পি ইতি চিন্তাবিবিক্তস্য···বঙ্গ বর্দ্ধ।

* '···ঊনবিংশোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '···পঞ্চাশোঽধ্যায়ঃ'—নি।

# ঊনবিংশোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

ভীষ্ম উবাচ।

অথ সা স্ত্রী তমুবাচ বাঢ়মেবং ভবত্বিতি।
তৈলং দিব্যমুপাদায় স্নানশাটীমুপানয়ৎ ॥১॥
অনুজ্ঞাতা চ মুনিনা সা স্ত্রী তেন মহাত্মনা।
অথাস্য তৈলেনাঙ্গানি সর্ব্বাণ্যেবাভ্যম্রক্ষত ॥২॥

ভারতকৌমুদী

স ইতি। বাগ্‌যতস্তূষ্ণীংভূতঃ, নিয়তেন্দ্রিয়ঃ সংযতচিত্তঃ ॥১০৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥*॥

—ঃ*ঃ—

অথেতি। বাঢ়ং ধ্রুবম্। দিব্যং সৌরভযুক্তম্, স্নানস্য শাটীং ক্ষুদ্রবসনম্ ॥১॥

অম্বিতি। অস্য অষ্টাবক্রস্য, অভ্যম্রক্ষত অভ্যক্তবতী ॥২॥

ভারতভাবদীপঃ

কর্ত্তব্যং তব তন্মে ব্রবীহি ॥৯৬॥ ম্রক্ষ্যসে স্পর্শসুখং জ্ঞায়সে ॥৯৭—৯৯॥ রূপে বিরাগিত বৈরাগ্যবতী দৃষ্টির্নারমৎ ন রেমে ॥১০০—১০৩॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

—ঃ*ঃ—

অথ সা স্ত্রীত্যাদেরধ্যায়স্য তাৎপর্য্যম্—কুৎসিতায়া জীর্ণায়া অপি স্ত্রিয়াঃ করস্পর্শমাত্রেণ বিরক্তোঽপি বিজ্ঞানবানপ্যষ্টাবক্রোঽতীতং কালং ন বুবুধে। কা কথা যুবত্যাং রতিসক্তা মূঢ়া

তদনন্তর অষ্টাবক্র সেই বৃদ্ধাকে বলিলেন—'এখন আপনি স্নানের জল আনয়ন করুন; পরে আমি বাগ্‌যত ও সংযতচিত্ত হইয়া সন্ধ্যোপাসনা করিব' ॥১০৩॥

—ঃ*ঃ—

ভীষ্ম বলিলেন—'তদনন্তর বৃদ্ধা অষ্টাবক্রকে কহিলেন নিশ্চয়ই এইরূপ হউক।' তাহার পর বৃদ্ধা উৎকৃষ্ট তৈল লইয়া স্নানের বস্ত্র আনয়ন করিলেন ॥১॥

পরে মহাত্মা অষ্টাবক্র অনুমতি করিলে সেই বৃদ্ধা অষ্টাবক্রের সমস্ত অঙ্গে তৈল মাখাইয়া দিলেন ॥২॥

শনৈশ্চোৎসাদিতস্তত্র স্নানশালামুপাগমৎ।
ভদ্রাসনং ততশ্চিত্রং ঋষিরন্বগমন্নবম্ ॥৩॥
অথোপবিষ্টশ্চ যদা তস্মিন্ ভদ্রাসনে তদা।
স্নাপয়ামাস শনকৈস্তমৃষিং সুখহস্তবৎ ॥৪॥
দিব্যঞ্চ বিধিবচ্চক্রে সোপচারং মুনিস্তদা।
স তেন সুসুখোঞ্চেন তস্যা হস্তমুখেন চ ॥৫॥
ব্যতীতাং রজনীং কৃৎস্নাং নাজানাৎ স মহাব্রতঃ।
তত উত্থায় স মুনিস্তদা পরমবিস্মিতঃ ॥৬॥
পূর্ব্বস্যাং দিশি সূর্য্যঞ্চ সোঽপশ্যদুদিতং দিবি।
তস্য বুদ্ধিরিয়ং কিন্তু মোহস্তত্ত্বমিদং ভবেৎ ॥৭॥

ভারতকৌমুদী

শনৈরিতি। উৎসাদিত উত্থাপিতঃ। ভদ্রাসনং তদাখ্যং স্নানপীঠম্ ॥৩॥

অথেতি। সুখঃ সুখজনকঃ হস্তো যস্যাঃ সেব সা স্ত্রী ॥৪॥

দিব্যমিতি। সোপচারম্ উপকরণযুক্তং দ্রব্যম্। হস্তমুখেন নির্ম্মিত ইতি শেষঃ ॥৫॥

ব্যতীতামিতি। নাজানাৎ নিদ্রয়াভিভূতত্বেন নাবগতবান্। পরমবিস্মিতঃ তৎকাল-সৌন্দর্য্যদর্শনাৎ ॥৬॥

পূর্ব্বস্যামিতি। ইয়মীদৃশী বুদ্ধিরালোচনা অভবৎ; অয়ং কিং মম মোহঃ প্রভাতত্বেন ভ্রান্তিঃ, ইদং তত্ত্বং যথার্থমেব বা ভবেৎ ॥৭॥

ভারতভাবদীপঃ

গতমায়ুরবভোৎস্নস্ত ইতি ॥১॥ অভ্যমৃক্ষতাভ্যঞ্জিতবতী ॥২॥ উৎসাদিতঃ চালিতঃ ॥৩—৫॥

ক্রমে অষ্টাবক্র গাত্রোত্থান করিয়া স্নানগৃহে গমন করিলেন; সেখানে যাইয়া তিনি একখানি নূতন ও বিচিত্র ভদ্রাসন পাইলেন ॥৩॥

তাহার পর অষ্টাবক্র যখন সেই ভদ্রাসনে উপবেশন করিলেন, তখন বৃদ্ধা কোমলহস্তার ন্যায় অষ্টাবক্রকে ধীরে ধীরে স্নান করাইয়া দিলেন ॥৪॥

পরে অষ্টাবক্র বৃদ্ধার কোমলহস্তনির্ম্মিত উপকরণযুক্ত উৎকৃষ্ট দ্রব্য যথাবিধানে ভোজন করিলেন ॥৫॥

সমগ্র রাত্রি যে অতীত হইয়া গিয়াছে, তাহা তিনি নিদ্রায় অভিভূত থাকায় জানিতে পারিলেন না; তাহার পর তিনি গাত্রোত্থান করিয়া সেই সময়ের সৌন্দর্য্য দেখিয়া অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন ॥৬॥

তখন অষ্টাবক্র দেখিলেন—পূর্বদিকে আকাশে সূর্য্য উঠিয়াছেন। তৎকালে তাঁহার মনে মনে এইরূপ আলোচনা হইল যে, ইহা কি আমার ভ্রম, না যথার্থ জ্ঞান ॥৭॥

অথোপাস্য সহস্রাংশুং কিং করোমীত্যুবাচ তাম্।
সা চামৃতরসপ্রখ্যং ঋষেরন্নমুপাহরৎ ॥৮॥
তস্য স্বাদুতমান্নস্য ন প্রভূতং চকার সঃ।
ব্যগমচ্চাপ্যহঃশেষং ততঃ সন্ধ্যাগমৎ পুনঃ ॥৯॥
অথ সা স্ত্রী ভগবন্তং সুপ্যতামিত্যচোদয়ৎ।
তত্র বৈ শয়নে দিব্যে ততস্তস্যাশ্চ কল্পিতে ॥১০॥
পৃথক্ চৈব তথা সুপ্তৌ সা স্ত্রী স চ মুনিস্তদা।
অথার্দ্ধরাত্রে সা স্ত্রী তু শয়নং তদুপাগমৎ ॥১১॥

অষ্টাবক্র উবাচ।

ন ভদ্রে! পরদারেষু মনো মে সম্প্রসজ্জতি।
উত্তিষ্ঠ ভদ্রে! ভদ্রং তে স্বয়ং বৈ বিরমস্ব চ ॥১২॥

ভারতকৌমুদী

অথেতি। অথ প্রভাতত্বেনাবধারণানন্তরম্ ॥৮॥
তস্যেতি। প্রভূতং প্রচুরমংশং ন উদরসাৎ চকার অল্পেনৈব তৃপ্ত্যু পস্থিতত্বাৎ ॥৯॥
অথেতি। ভগবন্তমষ্টাবক্রম্, অচোদয়দাদিশৎ। শয়নে শয্যায়াম্ ॥১০॥
পৃথগিতি। পৃথগ্ ভিন্নশয্যয়োঃ। তৎ অষ্টাবক্রাধিষ্ঠিতম্ ॥১১॥
নেতি। তে তব ভদ্রং মঙ্গলমস্তু ॥১২॥

ভাবভাবদীপঃ

নাজানাৎ ন জ্ঞাতবান্ ॥৬—৮॥ ন প্রভূতং চকার পূর্ণমিতি নাভ্যবদদিত্যর্থঃ। স্পর্শাসক্তো

তৎপরে তিনি সূর্য্যের উপাসনা করিয়া বৃদ্ধাকে বলিলেন—'আমি এখন কি করিব। তখন বৃদ্ধা অষ্টাবক্রের জন্য অমৃততুল্য সুস্বাদু অন্ন আনয়ন করিলেন ॥৮॥

তখন অষ্টাবক্র সেই সুস্বাদু অন্নের অধিক অংশ ভোজন করিলেন না। কারণ, অল্পেই তাঁহার তৃপ্তি হইয়াছিল। ক্রমে সেই দিন অবসিত হইল; পরে আবার সন্ধ্যাকাল আসিল ॥৯॥

তাহার পর বৃদ্ধা অষ্টাবক্রকে বলিলেন—'আপনি শয়ন করুন। পরে সেই বৃদ্ধার রচিত উত্তম শয্যায় অষ্টাবক্র শয়ন করিলেন ॥১০॥

সেই বৃদ্ধাও সেই অষ্টাবক্রমুনি ভিন্ন ভিন্ন শয্যায় শয়ন করিলেন। তাহার পর অর্দ্ধরাত্রসময়ে বৃদ্ধা অষ্টাবক্রের শয্যায় যাইয়া উপস্থিত হইলেন ॥১১॥

অষ্টাবক্র বলিলেন—'ভদ্রে! আমার মন পরদারে আসক্ত হয় না। অতএব আপনি উঠুন, নিজেই বিরত হউন, আপনার মঙ্গল হউক ॥১২॥

ভীষ্ম উবাচ।

সা তদা তেন বিপ্রেণ তথা ধৃত্যা নিবর্ত্তিতা।
স্বতন্ত্রাস্মীত্যুবাচর্ষিং ন ধর্ম্মচ্ছলমস্তি তে ॥১৩॥

অষ্টাবক্র উবাচ।

নাস্তি স্বতন্ত্রতা স্ত্রীণামস্বতন্ত্রা হি যোষিতঃ।
প্রজাপতিমতং হ্যেতন্ন স্ত্রী স্বাতন্ত্র্যমর্হতি ॥১৪॥

স্ত্র্যুবাচ।

বাধতে মৈথুনং বিপ্র! মম ভক্তিঞ্চ পশ্য বৈ।
অধর্ম্মং প্রাপ্স্যসে বিপ্র! যন্মাং ত্বং নাভিনন্দসি ॥১৫॥

অষ্টাবক্র উবাচ।

হরন্তি দোষজাতানি নরং জাতং যথেচ্ছকম্।
প্রভবামি সদা ধৃত্যা ভদ্রে! স্বশয়নং ব্রজ ॥১৬॥

ভারতকৌমুদী

সেতি। ধৃত্যা ধৈর্য্যেণ। অহং স্বতন্ত্রা স্বাধীনাস্মি। অতএব ত্বয়া মৎপ্রভোর্ভয়ং ন কার্য্যমিত্যাশয়ঃ। তে তব সম্বন্ধে মম ধর্ম্মস্য ছলং মিথ্যাবাদেন কাপট্যং নাস্তি ॥১৩॥

নেতি। প্রজাপতের্ব্রহ্মণো মতমভিপ্রায়ঃ ॥১৪॥

বাধত ইতি। মৈথুনং রতিস্পৃহা। নাভিনন্দসি নাদ্রিয়সে ॥১৫॥

হরন্তীতি। দোষজাতানি পাপসমূহাঃ। প্রভবামি কার্য্যং কর্ত্তুমকর্ত্তুং বা শক্নোমি ॥১৬॥

ভারতভাবদীপঃ

গতাং রাত্রিমিব রসাসক্তো গতং দিনমপি নাবুধ্যতেতি ভাবঃ ॥৯—১২॥ সেতি। স্বাতন্ত্র্যান্মম ন তব পারদার্য্যদোষোঽস্তীত্যর্থঃ। ধর্ম্মচ্ছলং পরপুরুষপ্রলোভনম্ ॥১৩॥ নাস্তীতি অপ্রদত্তাং

ভীষ্ম বলিলেন—'তখন অষ্টাবক্র নিজের ধৈর্য্যের বলে বৃদ্ধাকে নিবৃত্ত করিলে, বৃদ্ধা অষ্টাবক্রকে বলিলেন—'আমি স্বতন্ত্রা, আপনার বিষয়ে আমার ধর্ম্মের কোন ছল নাই' ॥১৩॥

অষ্টাবক্র বলিলেন—'স্ত্রীলোকদিগের স্বতন্ত্রতা নাই। কারণ, স্ত্রীলোকেরা অস্বতন্ত্র। ইহাই প্রজাপতির মত যে, স্ত্রীলোকেরা স্বতন্ত্রতার যোগ্য নহে' ॥১৪॥

বৃদ্ধা বলিলেন—ব্রাহ্মণ! মৈথুনস্পৃহা আমাকে পীড়া দিতেছে; আপনি আমার ভক্তিও দেখুন। ব্রাহ্মণ! আপনি যে আমাকে আদর করিতেছেন না, সেই জন্য আপনি পাপী হইবেন ॥১৫॥

অষ্টাবক্র বলিলেন—'মানুষ স্বেচ্ছাচারী হইলে, দোষসমূহ তাহাকে অপহরণ করে। অতএব আমি সর্ব্বদাই ধৈর্য্যের বলে আত্মনিয়ন্ত্রণ করিতে সমর্থ হইয়া থাকি। সুতরাং ভদ্রে! আপনি নিজ শয্যায় গমন করুন ॥১৬॥

স্ত্র্যুবাচ।

শিরসা প্রণমে বিপ্র! প্রসাদং কর্ত্তুমর্হসি।
ভূমৌ নিপতমানায়াঃ শরণং ভব মেঽনঘ! ॥১৭॥
যদি বা দোষজাতং ত্বং পরদারেষু পশ্যসি।
আত্মানং স্পর্শয়াম্যদ্য পাণিং গৃহ্ণীষ মে দ্বিজ! ॥১৮॥
ন দোষো ভবিতা চৈব সত্যেনৈতদ্ ব্রবীম্যহম্।
স্বতন্ত্রাং মাং বিজানীহি যোঽধর্ম্মঃ সোঽস্তু বৈ ময়ি।
ত্বয্যাবেশিতচিত্তা চ স্বতন্ত্রাস্মি ভজস্ব মাম্ ॥১৯॥

অষ্টাবক্র উবাচ।

স্বতন্ত্রা ত্বং কথং ভদ্রে! ব্রূহি কারণমত্র বৈ।
নাস্তি ত্রিলোকে স্ত্রী কাচিদ্ যা বৈ স্বাতন্ত্র্যমর্হতি ॥২০॥

ভারতকৌমুদী

শিরসেতি। প্রসাদং মদ্যনুগ্রহম্। শরণং রমণেন রক্ষকঃ ॥১৭॥
যদীতি। স্পর্শয়ামি দদামি, "ত্যাগো বিহাপনং দানং স্পর্শনং প্রতিপাদন"মিত্যমরঃ ॥১৮॥
নেতি। দোষঃ পিত্রাদেরদানাদপরাধঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৯॥
স্বতন্ত্রেতি। স্বাতন্ত্র্যং স্বাধীনতাম্, অর্হতি প্রাপ্তুং যোগ্যো ভবতি ॥২০॥

ভারতভাবদীপঃ

ত্বাং ন কাময়ে ইত্যর্থঃ ॥১৪—১৫॥ দোষাঃ কামক্রোধাদয়ঃ, যথেচ্ছকং স্বৈরিণম্ ॥১৬—১৮॥

বৃদ্ধা বলিলেন—'ব্রাহ্মণ! আমি আপনাকে মস্তকদ্বারা প্রণাম করিতেছি; আপনি আমার উপরে অনুগ্রহ করুন; আমি ভূতলে পতিত হইলাম; আপনি আমার রক্ষক হউন ॥১৭॥

ব্রাহ্মণ! আপনি যদি পরদারগমনে দোষই দেখেন, তাহা হইলে, আমি এখন আপনাকে আত্মদান করিতেছি, আপনি আমার পাণিগ্রহণ করুন ॥১৮॥

ইহাতে আপনার কোন দোষ হইবে না, ইহা আমি বলিতেছি! আপনি আমাকে স্বতন্ত্রা বলিয়া অবগত হউন। ইহাতে ও যে অধর্ম্ম হইতে পারে, তাহা আমারই হউক। আমি আপনাতে চিত্তনিবেশ করিয়াছি এবং আমি স্বতন্ত্রা। অতএব আপনি আমাকে ভজন করুন ॥১৯॥

অষ্টাবক্র বলিলেন—'ভদ্রে! আপনি কি করিয়া স্বতন্ত্রা হইলেন, এবিষয়ে কারণ বলুন। যে স্বতন্ত্রা হইতে পারে, এমন কোন স্ত্রীলোক ত্রিভুবনে নাই ॥২০॥

পিতা রক্ষতি কৌমারে ভর্ত্তা রক্ষতি যৌবনে।
পুত্রাশ্চ স্থাবিরে কালে নাস্তি স্ত্রীণাং স্বতন্ত্রতা ॥২১॥

স্ত্র্যুবাচ।

কৌমারং ব্রহ্মচর্য্যং মে কন্যৈবাস্মি ন সংশয়ঃ।
পত্নীং কুরুষ্ব মাং বিপ্র! শ্রদ্ধাং বিজহি মা মম ॥২২॥

অষ্টাবক্র উবাচ।

যথা মম তথা তুভ্যং যথা তুভ্যং তথা মম।
জিজ্ঞাসেয়মৃষেস্তস্য বিঘ্নঃ সত্যং ন কিং ভবেৎ ॥২৩॥
আশ্চর্য্যং পরমং হীদং কিন্নু শ্রেয়ো হি মে ভবেৎ।
দিব্যাভরণবস্ত্রাহি কন্যেয়ং মামুপস্থিতা ॥২৪॥

ভারতকৌমুদী

পিতেতি। রক্ষতি স্ত্রিয়মিতি শেষঃ। এবমন্যত্রাপি ॥২১॥

কৌমারমিতি। কৌমারং কন্যাকালীনম্। শ্রদ্ধাং কন্যাত্ববিশ্বাসম্ ॥২২॥

যথেতি। তুভ্যং তব। তস্য প্রাগুক্তস্য বদান্যস্য ঋষেঃ, ইয়ং জিজ্ঞাসা, আবয়োর্ব্রহ্মচর্য্যং জ্ঞাতুমিচ্ছা ॥২৩॥

আশ্চর্য্যমিতি। পূর্ব্বং জীর্ণত্বম্, ইদানীন্তু কন্যাত্বমিত্যাশ্চর্য্যমিতি ভাবঃ ॥২৪॥

ভারতভাবদীপঃ

স্বতন্ত্রামাত্মপ্রদানে ইতি শেষঃ। যো ধর্ম্মঃ পাণিগ্রহণাদিসংস্কারো ময়ি মন্নিমিত্তং সোঽস্ত ॥১৯—২১॥ বিজহি মা মা নাশয় ॥২২॥ যথেতি। অহমাত্মদৃষ্টান্তেন ত্বাং স্বরাতুরাং বেদ্মি ত্বমপি স্বদৃষ্টান্তেন মাং তথাভূতং বিদ্ধীতি ভাবঃ। তুভ্যং তব সঙ্গমশ্রদ্ধেত্যুভয়ত্র শেষঃ। কিং তস্য ময়া কন্যার্থনা প্রার্থিতস্য তৎকর্ত্তৃকা ইয়ং জিজ্ঞাসা মম পরীক্ষা কিময়ং সাধুরসাধুর্ব্বেত্যুত কিং নেতি কাকুঃ, বিঘ্ন এবায়ং কিং ন ভবেদপি তু বিঘ্ন এবেত্যর্থঃ ॥২৩॥ বিঘ্নত্বমেবাহ— আশ্চর্য্যমিতি। পূর্ব্বমতিজীর্ণত্বেন দৃষ্টা পুনঃ কন্যেব দৃশ্যত ইতি মায়ারূপমাশ্চর্য্যম্ ॥২৪॥

কন্যাবস্থায় পিতা রক্ষা করেন, যৌবনকালে ভর্ত্তা পালন করিয়া থাকেন এবং বৃদ্ধকালে পুত্রেরা রক্ষা করে। সুতরাং স্ত্রীদিকের স্বতন্ত্রতা কখনই নাই ॥২১॥

বৃদ্ধা বলিলেন—'আমি নিশ্চয়ই কন্যা আছি এবং কন্যাকালের ব্রহ্মচর্য্যই আমার চলিতেছে। অতএব ব্রাহ্মণ! আপনি আমাকে পত্নী করুন, ; আমার উপরের বিশ্বাস ত্যাগ করিবেন না ॥২২॥

অষ্টাবক্র বলিলেন—'যেমন আমার সম্বন্ধে, তেমন আপনার সম্বন্ধে এবং যেমন আপনার বিষয়ে তেমন আমার বিষয়ে সেই বদান্য ঋষির জানিবার ইচ্ছা হইবে ; তাহা কি আমাদের সত্যই বিঘ্ন হইবে না ॥২৩॥

কিং ত্বস্যাঃ পরমং রূপং জীর্ণমাসীৎ কথং পুনঃ।
কন্যারূপমিহাদ্যৈবং কিমিবাত্রোত্তরং ভবেৎ ॥২৫॥
যথা পরং শক্তিধৃতের্ন ব্যুত্থাস্যে কথঞ্চন।
ন রোচতে হি ব্যুত্থানং সত্যেনাসাদয়াম্যহম্ ॥২৬॥
যুধিষ্ঠির উবাচ।
ন বিভেতি কথং সা স্ত্রী শাপাচ্চ পরমদ্যুতেঃ।
কথং নিবৃত্তো ভগবাংস্তদ্ভবান্ প্রব্রবীতু মে ॥২৭॥

ভাবতকৌমুদী

কিমিতি। ইহ ইদানীম্, এবং সতি অত্র বিষয়ে কিমুত্তরং ভবেৎ ॥২৫॥

যথেতি। শক্তিধৃতেঃ ইন্দ্রিয়দমনসামর্থ্যধারণাৎ, কথঞ্চনাপি পরমত্যন্তম্, ন ব্যুত্থাস্যে পরদারগমনেনাহং প্রবৃত্তিমার্গং নাবলম্বিষ্যে। যথা যেন হেতুনা ব্যুত্থানং প্রবৃত্তিমার্গে মে ন রোচতে। কিন্তু অহং সত্যেন সৎপথেনৈব আসাদয়ামি ভার্য্যাং গৃহ্ণামি ॥২৬॥

নেতি। পরমদ্যুতেরষ্টাবক্রস্য। ভগবানষ্টাবক্রোঽপি তস্যাঃ কন্যাত্বং শৃণ্বন্নপি কথং তৎ পরিগ্রহান্নিবৃত্তঃ ॥২৭॥

ভারতভাবদীপঃ

এতদেবাহ—কিমিতি। অত্রাস্মিন্ বিষয়ে কিমুত্তরং শ্রেষ্ঠতরম্? পূর্ব্বপরিগৃহীতস্যাত্যাগঃ উত এতস্যাঃ স্বীকারঃ ইতি ভাবঃ ॥২৫॥ স্বমতমাহ—যথেতি। শক্তিঃ কামদমনসামর্থ্যম্, ধৃতিঃ পূর্ব্বপ্রাপ্তস্যাত্যাগঃ, তদ্দ্বয়ং ধৃত্বা ন ব্যুত্থাস্যেঽস্যাঃ স্বীকারং ন করিষ্যে, ব্যুত্থানং ধর্ম্মাতিক্রমং

---

আপনি পূর্ব্বে বৃদ্ধা ছিলেন; এখন দিব্য অলঙ্কার ও বস্ত্রধারণ করিয়া কন্যা হইয়া এই আমার নিকট আসিয়াছেন, ইহা অত্যন্ত আশ্চর্য্যের বিষয় বটে; ইহাতে কি আমার মঙ্গল হইবে? ॥২৪॥

পূর্ব্বে ইহার বৃদ্ধার সৌন্দর্য্য ছিল, আবার এখনই কি করিয়া কন্যারূপ হইল, এই বিষয়ে সেই ঋষির নিকটে আমার কি উত্তর হইবে ॥২৫॥

আমি ইন্দ্রিয়দমনশক্তি ধারণ করায় কোন প্রকারই প্রবৃত্তিমার্গ অবলম্বন করিব না। যেহেতু প্রবৃত্তিমার্গে আমার অভিরুচি নাই; কিন্তু আমি সৎপথেই দারপরিগ্রহ করিব? ॥২৬॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! সেই স্ত্রীলোকটী মহাতেজা অষ্টাবক্রের শাপের ভয় করেন নাই কেন? ভগবান্ অষ্টাবক্রই বা তাহার পরিগ্রহ হইতে নিবৃত্ত হইলেন কেন? তাহা আপনি আমার নিকট বলুন ॥২৭॥

---

(২৬) শ্লোকাৎ পরং 'বিংশোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'একপঞ্চাশোঽধ্যায়ঃ'—নি।

ভীষ্ম উবাচ।

অষ্টাবক্রোঽম্বপৃচ্ছত্তাং রূপং বিকুরুষে কথম্।
ন চানৃতং তে বক্তব্যং ব্রূহি ব্রাহ্মণকাম্যয়া ॥২৮॥

স্ত্র্যুবাচ।

দ্যাবা পৃথিব্যোর্যত্রৈষা কাম্যা ব্রাহ্মণসত্তম!।
শৃণুষ্বাবহিতঃ সর্ব্বং যদিদং সত্যবিক্রম! ॥২৯॥
জিজ্ঞাসেয়ং প্রযুক্তা মে স্থিরীকর্ত্তুং তবানঘ!।
অভ্যুত্থানেন তে লোকা জিতাঃ সত্যপরাক্রম! ॥৩০॥
উত্তরাং মাং দিশং বিদ্ধি দৃষ্টং স্ত্রীচাপলং চ তে।
স্থবিরাণামপি স্ত্রীণাং বাধতে মৈথুনজ্বরঃ ॥৩১॥

---

ভারতকৌমুদী

অষ্টেতি। বিকুরুষে বৃদ্ধাপি কন্যারূপধারণাৎ বিকৃতং করোষি ॥২৮॥

দ্যাবেতি। দ্যাবাপৃথিব্যোঃ স্বর্গমর্ত্ত্যয়োঃ যত্র কুত্রাপি এষা কাম্যা স্ত্রীমাত্রস্যৈব রমণলিপ্সা বর্ত্ততে ॥২৯॥

জিজ্ঞাসেতি। হে অনঘ! মে মম সমীপে, স্থিরীকর্ত্তুং সত্যং নির্দ্ধারয়িতুম্, ইয়ং জিজ্ঞাসা তব ত্বয়া প্রযুক্তা। তে ত্বয়া অভ্যুত্থানেন প্রবৃত্তিমার্গানবলম্বনেন লোকাঃ স্বর্গাঃ জিতাঃ ॥৩০॥

উত্তরামিতি। বিদ্ধি জানীহি। অতএব তব পরীক্ষার্থং রূপবিকৃতিঃ কৃতেতি ভাবঃ। তে ত্বয়া। বাধতে চিত্তালোড়নং করোতি, মৈথুনায় জ্বরঃ, কামসন্তাপঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

মম ন রোচতে কিন্তু সত্যোনাসাদয়াম্যহং দারানিতি শেষঃ ॥২৬॥ ন বিভেতীতি ॥২৭॥ বিকুরুষেঽন্যথান্যথা করোষি, ব্রাহ্মণকাম্যয়া ব্রাহ্মণমানলিপ্সয়া ॥২৮॥ দ্যাবাপৃথিব্যোঃ দিবি পৃথিব্যাং চ যত্র স্ত্রীয়তে তত্রৈষা কাম্যা স্ত্রীপুংসয়োরন্যোন্যাভিলাষরূপা ইচ্ছাস্তি, মোক্ষাদন্যন্নিকামং পদং

ভীষ্ম বলিলেন—'অষ্টাবক্র সেই স্ত্রীলোকটাকে জিজ্ঞাসা করিলেন—'আপনি আপনার রূপের বিকৃতি করিলেন কেন?' মিথ্যা কথা বলিবেন না, ব্রাহ্মণের ইচ্ছানুসারে সত্য বলুন ॥২৮॥

বৃদ্ধা বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! স্বর্গলোক ও মর্ত্ত্যলোকের যে কোন স্থানেই স্ত্রীলোকমাত্রেরই এইরূপ লালসা হইয়া থাকে। সত্যবিক্রম! যেহেতু এই-রূপের বিকৃতি করিয়াছি, সে সমস্তই আপনি অবহিত হইয়া শ্রবণ করুন ॥২৯॥

নিষ্পাপ ব্রাহ্মণ! এই বিষয় স্থির জানিবার জন্য আপনি আমার নিকট এই প্রশ্ন করিয়াছেন। সত্যপরাক্রম! আপনি প্রবৃত্তিমার্গ অবলম্বন না করায় স্বর্গ সকল জয় করিয়াছেন ॥৩০॥

ঋষিষ্টুতাং বিষ্ণুপদীং পুরাণাং সুপুণ্যতোয়াং মনসাপি লোকে।
সর্বাত্মনা জাহ্নবীং যে প্রপন্নাস্তে ব্রহ্মণঃ সদনং সম্প্রয়াতাঃ ॥৯৩॥
লোকানবেক্ষ্য জননীব পুত্রান্ সর্ব্বাত্মনা সর্ব্বগুণোপপন্নান্।
তৎস্থানকং ব্রাহ্মমভীপ্সমানৈর্গঙ্গা সদৈবাত্মবশৈরুপাস্যা ॥৯৪॥
উস্রাং পুষ্টাং মিষতীং বিশ্বভোজ্যামিরাবতীং ধারিণীং ভূধরাণাম্।
শিষ্টাশ্রয়ামমৃতাং ব্রহ্মকান্তাং গঙ্গাং শ্রয়েদাত্মবান্ সিদ্ধিকামঃ ॥৯৫॥

ভারতকৌমুদী

ঋষীতি। যে জনাঃ, সর্ব্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন, ঋষিভিঃ স্তুতাং বিষ্ণুপদীং বিষ্ণুপাদোদ্ভবাম্, পুরাণাং প্রাচীনাম্, সুপুণ্যতোয়ামতীব পবিত্রজলাঞ্চ জাহ্নবীং গঙ্গাম্ মনসাপি প্রপন্না আশ্রিতাঃ, তে জনা ব্রহ্মণঃ সদনং লোকং সম্প্রয়াতা ভবন্তি ॥৯৩॥

লোকানিতি। জননী পুত্রানিব, সর্ব্বগুণোপপন্নান্ লোকান্ সর্ব্বাত্মনা গঙ্গা রক্ষতীতি শেষঃ। অবেক্ষ্য ইতি দৃষ্ট্বা, তৎপ্রসিদ্ধম্, ব্রাহ্মং স্থানকং ব্রহ্মলোকমভীপ্সমানৈরিচ্ছদ্ভিঃ, আত্মবশৈঃ স্বাধীনৈর্জ্জনৈঃ সদৈব গঙ্গা উপাস্যা ॥৯৪॥

উস্রামিতি। উস্রাং কামধেনুরূপাম্, পুষ্টাং বিশালাম্, মিষতীং সর্ব্বমেব পশ্যন্তীম্, বিশ্বৈঃ সর্ব্বৈরেব প্রাণিভির্ভোজ্যামনুভাব্যাম্, ইরাবতীং ভূমিযুক্তাম্ সুদীর্ঘপথবাহিনীমিত্যর্থঃ, ভূধরাণাং পর্ব্বতানাং ধারিণীং জলসেচনেন রক্ষিকাম্, শিষ্টানাং শাস্ত্রানুসারিণামাশ্রয়াম্, অমৃতামমৃততুল্য-জলাম্, ব্রহ্মকান্ত্যাং ব্রাহ্মণানামভীষ্টাঞ্চ গঙ্গাং সিদ্ধিকামো জন আত্মবান্ যত্নবান্ সন্, শ্রয়েদেব লম্বেত ॥৯৫॥

ভাবতভাবদীপঃ

গুহস্তু কুমারস্তু, সম্মতা ব্রহ্মণ্যতযা ব্রাহ্মণজাত্যনুগ্রাহকতযা ॥৯২॥ মনসাপি প্রপন্নাঃ কিমুত সাক্ষাৎ ॥৯৩॥ জননীবোপাস্যেতি সম্বন্ধঃ। অবেক্ষ্য নশ্বরানিতি শেষঃ ॥৯৪॥ উস্রাং ধেনু-মমৃতদুঘামিতি যাবৎ। মিষতীং পশ্যন্তীং সর্ব্বজ্ঞামিত্যর্থঃ। ইরাবতীমন্নবতীম্, "ইরা তু মদিরা বারিভারত্যশনভূমিষ্বি"তি বিশ্বলোচনঃ। ধারিণীমিত্যত্র রেবতীমিতি পাঠে মাতরম্, রেবতী হরিভার্য্যায়াং তারাভিন্মাতৃভেদয়ো"রিতি মেদিনী। ব্রহ্মণোঽপি কান্তাং চেতোহরাম্, সিদ্ধি-

এই জগতে যে সকল লোক সর্ব্বপ্রযত্নে মনোদ্বারাও ঋষিস্তুতা, বিষ্ণুপাদো-দ্ভবা, প্রাচীনা ও অতিপবিত্রজলা গঙ্গাকে আশ্রয় করে; তাহারা ব্রহ্মলোকে গমন করিয়া থাকে ॥৯৩॥

মাতা, যেমন পুত্রগণকে রক্ষা কবেন; তেমন গঙ্গা সর্ব্বপ্রযত্নে সর্ব্বগুণসম্পন্ন লোকদিগকে বক্ষা করিয়া থাকেন; ইহা দেখিয়া প্রসিদ্ধ ব্রহ্মলোককামী স্বাধীন লোকেরা সর্বদা গঙ্গার সেবা করিবে ॥৯৪॥

সিদ্ধকামী মানুষ যত্নবান্ হইয়া কামধেনুস্বরূপা, বিশালা, সর্ব্বজ্ঞা, সর্ব-ভোগ্যা, দীর্ঘপথসঞ্চারিণী, পর্ব্বতধারিণী, শিষ্টগণের আশ্রয়ভূতা, অমৃততুল্য-জলা ও ব্রাহ্মণপ্রিয়া গঙ্গাকে আশ্রয় করিবে ॥৯৫॥

প্রসাদ্য দেবান্ সবিভূন্ সমস্তান্ ভগীরথস্তপসোগ্রেণ গঙ্গাম্।
গামানয়ত্তামভিগম্য শশ্বৎ পুংসাং ভয়ং নেহ চামুত্র বিদ্যাৎ ॥৯৬॥
উদাহৃতঃ সর্বথা তে গুণানাং ময়ৈকদেশঃ প্রসমীক্ষ্য বুদ্ধ্যা।
শক্তির্ন মে কাচিদিহাস্তি বক্তুং গুণান্ সর্বান্ পরিমাতুং তথৈব ॥৯৭॥
মেরোঃ সমুদ্রস্য চ সর্ব্বযত্নৈঃ সংখ্যোপালানামুদকস্য বাপি।
শক্যং বক্তুং নেহ গঙ্গাজলানাং গুণাখ্যানং পরিমাতুং তথৈব ॥৯৮॥
তস্মাদেতান্ পরয়া শ্রদ্ধয়োক্তান্ গুণান্ সর্ব্বান্ জাহ্নবীযান্ সদৈব।
ভবেদ্বাচা মনসা কর্ম্মণা চ ভক্ত্যা যুক্তঃ শ্রদ্ধয়া শ্রদ্ধধানঃ ॥৯৯॥

ভাবতকৌমুদী

প্রসাদ্যেতি। ভগীরথো রাজা, উগ্রেন ভীষণেন তপসা, বিভুনা ব্রহ্মণা সহেতি সবিভব স্তান্, সমস্তান্ দেবান্ প্রসাদ্য, অভিগম্য গঙ্গাযা এব সমীপং গত্বা, তাং গঙ্গাং গাং পৃথিবীমানয়ৎ। নয়তেৰ্দ্বিকর্ম্মকঃ, অতএব পুংসাং গঙ্গাসেবিনাং জনানাম্ ইহলোকে, অমুত্র পরলোকে চ শশ্বৎ সদৈব পাপভয়ং ন বিদ্যাৎ ন জানীয়াৎ ॥৯৬॥

উদিতি। হে শিলবৃত্তে! ময়া বুদ্ধ্যা সর্ব্বথা প্রসমীক্ষ্য পর্য্যালোচ্য, তে তব সমীপে, গঙ্গায়া গুণানাম্, একদেশঃ কিয়দংশ উদাহৃতঃ। কিন্তু, গঙ্গায়াঃ সর্ব্বান্ গুণান্ বক্তুং তথৈব পরি মাতুঞ্চ, মে মম ইহ কাচিদপি শক্তির্নাস্তি ॥৯৭॥

মেরোরিতি। সর্ব্বযত্নৈঃ, মেরোঃ পর্ব্বতস্য উপলানাং পাষাণানাম্, অপি বা সমুদ্রস্য উদকস্য জলস্য চ সংখ্যা বক্তুং শক্যম্। শক্যমিতি সামান্যত্বান্নপুংসকলিঙ্গম্, "শক্যং শ্বমাংসাদিভি-রপি ক্ষুৎপ্রতিহন্তুম্" ইতি ভাষ্যধৃতবৎ। কিন্তু ইহ গঙ্গাজলানাং গুণাখ্যানং সর্ব্বগুণকথনম্, তথৈব সর্ব্বান্ গুণান্ পরিমাতুঞ্চ ন শক্যম্ ॥৯৮॥

ভারতভাবদীপঃ

শ্লোকঃ ॥৯৫॥ সবিভূন্ সেশ্বরান্, গাং পৃথ্বীম্ ॥৯৬॥ গুণানাং গঙ্গায়া ইতি শেষঃ ॥৯৭—৯৮॥

ব্রাহ্মণ! রাজা ভগীরথ, ভীষণ তপস্যাদ্বারা ব্রহ্মার সহিত সমস্ত দেবতাকে প্রসন্ন করিয়া, গঙ্গার নিকটে যাইয়া, তাঁহাকে পৃথিবীতে আনয়ন করিয়াছিলেন। অতএব গঙ্গাসেবী মনুষ্যগণের ইহকালে ও পরকালে কোন দিনই পাপের ভয় হয় না ইহা জানিবেন ॥৯৬॥

ব্রাহ্মণ! আমি বুদ্ধিদ্বারা সর্বপ্রকারে পর্য্যালোচনা করিয়া আপনার নিকটে গঙ্গার গুণের কিছু অংশ বলিলাম। কিন্তু গঙ্গার সমস্ত গুণ বলিবার বা পরিমাণ করিবার আমার কোন শক্তি নাই ॥৯৭॥

সর্ব্বপ্রকার যত্ন করিয়া সুমেরু পর্বতের প্রস্তরের এবং সমুদ্রের জলবিন্দুর সংখ্যা বরং বলিতে পারা যায়; কিন্তু গঙ্গাজলের সমস্ত গুণ বলিতে বা সমস্ত গুণের সংখ্যা করিতে পারা যায় না ॥৯৮॥

লোকানিমাংস্ত্রীন্ যশসা বিতত্য সিদ্ধিং প্রাপ্য মহতীং তাং দুরাপাম্।
গঙ্গাকৃতানচিরেণৈব লোকান্ যথেষ্টমিষ্টান্ বিহরিষ্যসি ত্বম্ ॥১০০॥
তব মম চ গুণৈর্মহানুভাবা জুষতু মতিং সততং স্বধর্ম্মযুক্তৈঃ।
অভিমতজনবৎসলা হি গঙ্গা জগতি যুনক্তি সুখৈশ্চ ভক্তিমন্তম্ ॥১০১॥

ভীষ্ম উবাচ।

ইতি পরমমতির্গুণানশেষান্ শিলরতয়ে ত্রিপথানুযোগরূপান্।
বহুবিধমনুশাস্য তথ্যরূপান্ গগনতলং দ্যুতিমান্ বিবেশ বিদ্বান্ ॥১০২॥

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। তস্মাৎ মানুষো ভক্ত্যা যুক্তঃ সন্, ময়া পরয়া শ্রদ্ধয়া বিশ্বাসেন উক্তান্, জাহ্নবীয়ান্ গঙ্গাসম্বন্ধিনঃ সর্বান্ গুণান্, বাচা মনসা কর্ম্মণা চ শ্রদ্ধয়া শ্রদ্দধানো বিশ্বসন্ ভবেৎ ॥৯৯॥

লোকানিতি। হে শিলবৃত্তে! ত্বং, গঙ্গাসেবনেন যশসা ইমান্ ত্রীন্ লোকান্ বিতত্য ব্যাপ্য, দুরাপাং দুর্লভাং মহতীং তাং সিদ্ধিং প্রাপ্য, অচিরেণৈব গঙ্গাকৃতান্ ইষ্টান্ লোকান্ স্বর্গান্ যথেষ্টং বিহরিষ্যসি ॥১০০॥

তবেতি। হে ব্রাহ্মণ! অভিমতজনবৎসলা, মহানুভাবা গুরুতরপ্রভাবা চ গঙ্গা স্বধর্ম্মযুক্তৈর্গুণৈর্ভক্ত্যাদিভিঃ, তব মম চ মতিং মনঃ, জুষতু সেবতাং মনসঃ স্মৃতিপথে সততং পতত্বিত্যর্থঃ। হি যস্মাৎ সা গঙ্গা জগতি ভক্তিমন্তং জনং সুখৈর্মুক্তি যোজয়তি ॥১০১॥

ইতীতি। পরমা মতির্বুদ্ধির্যস্য সঃ, দ্যুতিমান্ তেজস্বী, বিদ্বান্ জ্ঞানী চ সিদ্ধঃ, শিলরতয়ে শিলবৃত্তয়ে তদাখ্যায় ব্রাহ্মণায়, ত্রিপথা ত্রিপথগা গঙ্গা তস্যামনুযোগরূপান্ সম্বদ্ধান্, তথ্যরূপান্ সত্যভূতান্ অশেষান্ গুণান্, ইতি ইত্থং বহুবিধম্ অনুশাস্য উপদিশ্য, গগনতলং বিবেশ গগনমাকাশ উত্থিতবানিত্যর্থঃ ॥১০২॥

ভারতভাবদীপঃ

মদুক্তান্ গঙ্গাগুণান্ জ্ঞাত্বা বাগাদিভিঃ স্তোত্রধ্যানস্নানাদিষু শ্রদ্দধানো ভবেদিতি সম্বন্ধঃ ॥৯৯॥

---

অতএব ব্রাহ্মণ! আমি পরম শ্রদ্ধাসহকারে গঙ্গার এই সমস্ত গুণ বলিলাম; মানুষ ভক্তিযুক্ত হইয়া বাক্য, মন ও কর্ম্মদ্বারা শ্রদ্ধাসহকারে উক্ত গুণগুলির প্রতি বিশ্বাসী হইবে ॥৯৯॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি গঙ্গার সেবা করিয়া তাহার ফলে যশোদ্বারা, এই ত্রিভুবন ব্যাপ্ত করিয়া, দুর্লভ সেই মহাসিদ্ধি লাভ করিয়া, অচিরকালমধ্যেই গঙ্গাসম্পাদিত অভীষ্ট স্বর্গসকলে ইচ্ছানুসারে বিচরণ করিবেন ॥১০০॥

ব্রাহ্মণ! প্রিয়জনবৎসলা ও মহা মাহাত্ম্যবতী গঙ্গা স্বধর্ম্মযুক্ত গুণের ফলে আপনার ও আমার মনে সর্ব্বদা উপস্থিত থাকুন। যে হেতু জগতে তিনি, ভক্ত লোকের সুখসম্পাদন করিয়া থাকেন ॥১০১॥

শিলবৃত্তিস্তু সিদ্ধস্য বাক্যৈঃ সম্বোধিতস্তদা।
গঙ্গামুপাস্য বিধিবৎ সিদ্ধিং প্রাপ সুদুর্লভাম্ ॥১০৩॥
তথা ত্বমপি কৌন্তেয়! ভক্ত্যা পরময়া যুতঃ।
গঙ্গামভ্যেহি সততং প্রাপ্স্যসে সিদ্ধিমুত্তমাম্ ॥১০৪॥

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বেতিহাসং ভীষ্মোক্তং গঙ্গায়াঃ স্তবসংযুতম্।
যুধিষ্ঠিরঃ পরাং প্রীতিমগচ্ছদ্ ভ্রাতৃভিঃ সহ ॥১০৫॥
ইতিহাসমিমং পুণ্যং শৃণুয়াদ্ যঃ পঠেত বা।
গঙ্গায়াঃ স্তবসংযুক্তং স মুচ্যেৎ সর্ব্বকিল্বিষৈঃ ॥১০৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে গঙ্গামাহাত্ম্যকথনে সপ্তবিংশোঽধ্যায়ঃ ॥*॥

---

ভারতকৌমুদী

শিলেতি। সম্বোধিতো গঙ্গামাহাত্ম্যং জ্ঞাপিতঃ ॥১০৩॥

তথেতি। হে কৌন্তেয় যুধিষ্ঠির! অভ্যেহি উপগচ্ছ ॥১০৪॥

শ্রুত্বেতি। স্তবৈঃ প্রশংসাভিঃ সংযুক্তম্ ॥১০৫॥

ইতীতি। পুণ্যং পুণ্যজনকম্। সর্ব্বৈঃকিল্বিষৈঃ পাপৈঃ ॥১০৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহা-ভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে সপ্তবিংশোঽধ্যায়ঃ ॥*॥

ভারতভাবদীপঃ

গঙ্গাকৃতান্ গঙ্গাসেবনপ্রাপ্তান্ ইষ্টান্ সঙ্কল্পসিদ্ধান্, পাঠান্তরে যথেষ্টং মৃষ্টং মধুরং যথা স্যাত্তথা ॥১০০॥ মহানুভাবা গঙ্গা মতিং জুষতু প্রীণাতু, গঙ্গাদর্শনাদিনা মতিঃ প্রসীদত্বিত্যর্থঃ। অভিমতঃ শ্রদ্ধালুঃ ॥১০১—১০৬॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তবিংশোঽধ্যায়ঃ ॥২৭॥

---

ভীষ্ম বলিলেন—'উত্তমবুদ্ধি, তেজস্বী ও বিদ্বান্ সেই সিদ্ধপুরুষ গঙ্গার সেই সকল সত্য অশেষ গুণ এইভাবে বহুপ্রকারে শিলবৃত্তির নিকটে বলিয়া আকাশতলে প্রবেশ করিলেন ॥১০২॥

শিলবৃত্তি সেই সিদ্ধপুরুষের বাক্যে গঙ্গার মাহাত্ম্য জানিয়া তখন যথা-বিধানে গঙ্গার সেবা করিয়া অতি দুর্লভ সিদ্ধিলাভ করিলেন ॥১০৩॥

কুন্তিনন্দন! 'সেইরূপ তুমিও পরমভক্তিযুক্ত হইয়া সর্ব্বদা গঙ্গার সেবা কর, তাহা হইলে উত্তম সিদ্ধিলাভ করিবে' ॥১০৪॥

বৈশম্পায়ন বলিলেন—'ভীষ্মোক্ত গঙ্গামাহাত্ম্যযুক্ত ইতিহাস শ্রবণ করিয়া, ভ্রাতৃগণের সহিত যুধিষ্ঠির পরম প্রীতি লাভ করিলেন ॥১০৫॥

---

* '…ষড়্বিংশোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…পঞ্চবিংশতিতমোঽধ্যায়ঃ'—নি।

# অষ্টাবিংশোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

প্রজ্ঞাশ্রুতাভ্যাং বৃত্তেন শীলেন চ যথা ভবান্।
গুণৈশ্চ বিবিধৈঃ সর্ব্বৈর্ব্বয়সা চ সমন্বিতঃ ॥১॥
ভবান্ বিশিষ্টো বুদ্ধ্যা চ প্রজ্ঞয়া তপসা তথা।
তস্মাত্ত্বাং ভবন্তং পৃচ্ছামি ধর্ম্মং ধর্ম্মভৃতাং বর! ॥২॥ (যুগ্মকম্)
ন্যান্যস্ত্বদন্যো লোকেষু প্রষ্টব্যোঽস্তি নরাধিপ!।
ক্ষত্রিয়ো যদি বা বৈশ্যঃ শূদ্রো বা রাজসত্তম!।
ব্রাহ্মণ্যং প্রাপ্নুয়াদ্ যেন তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥৩॥

ভারতকৌমুদী

প্রজ্ঞেতি। হে ধর্ম্মভৃতাং বর! ভবান্ যথা, প্রজ্ঞা বুদ্ধিঃ শ্রুতং শাস্ত্রজ্ঞানঞ্চ তাভ্যাম্, বৃত্তেন ব্যবহারেণ, শীলেন স্বভাবেন চ, অন্যৈঃ সর্ব্বৈর্বিবিধৈর্গুণৈঃ শৌর্য্যাদিভিঃ, বয়সা বার্দ্ধক্যেন চ সমন্বিতঃ। অন্যোঽপি কশ্চিদেবমস্তীতি ভাবঃ। ভবান্ তথা বুদ্ধ্যা বিষয়জ্ঞানেন প্রজ্ঞয়া শাস্ত্রজ্ঞানেন, তপসা চ বিশিষ্টঃ, অন্যস্মাৎ প্রধানঃ। তস্মাদ্ ভবন্তং ধর্ম্মং পৃচ্ছামি ॥১—২॥

নেতি। যেন উপায়েন, ব্যাখ্যাতুং বক্তুম্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩॥

ভারতভাবদীপঃ

তুল্যা গঙ্গা সম্মতা ব্রাহ্মণানামিত ব্রহ্মবিদাং কৃতকৃত্যানামপি গঙ্গা। পূজ্যত্বেন সম্মতেত্যুক্তং তেন। ব্রাহ্মণ্যং মহদিতি মত্বা পৃচ্ছতি—প্রজ্ঞেতি। বৃত্তমাচারঃ, শীলং বিনয়ঃ ॥১—৩॥

যে মানুষ গঙ্গামাহাত্ম্যযুক্ত এই পবিত্র ইতিহাস শ্রবণ করে বা পাঠ করে; সেই মানুষ সকল পাপ হইতে মুক্ত হয় ॥১০৬॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'ধার্ম্মিকশ্রেষ্ঠ! আপনি যেমন বুদ্ধি, শাস্ত্রজ্ঞান, সদ্ব্যবহার, সৎস্বভাব, নানাবিধ গুণ ও বৃদ্ধবয়সযুক্ত, তেমন আপনি বৈষয়িক বুদ্ধি, শাস্ত্রজ্ঞান ও তপস্যায় সর্ব্ব প্রধান। অতএব আমি আপনার নিকটে ধর্ম্ম জিজ্ঞাসা করিতেছি ॥১—২॥

অতএব ক্ষত্রিয়শ্রেষ্ঠ! জগতে আপনি ভিন্ন অন্য কোন লোকই এখন প্রষ্টব্য নাই। ক্ষত্রিয় প্রধান! ক্ষত্রিয়, বৈশ্য বা শূদ্র যে উপায়ে ব্রাহ্মণত্ব লাভ করিতে পারে, তাহা আপনি আমার নিকট বলুন ॥৩॥

তপসা বা সুমহতা কর্ম্মণা বা শ্রুতেন বা।
ব্রাহ্মণ্যমথ চেদিচ্ছেত্তন্মে ব্রূহি পিতামহ ! ॥৪॥
ভীষ্ম উবাচ।
ব্রাহ্মণ্যং তাত ! দুষ্প্রাপ্যং বর্ণৈঃ ক্ষত্রাদিভিস্ত্রিভিঃ।
পরং হি সর্ব্বভূতানাং স্থানমেতদ্ যুধিষ্ঠির ! ॥৫॥
বহ্বীস্তু সংসরন্ যোনীর্জায়মানঃ পুনঃ পুনঃ।
পর্য্যায়ে তাত ! কস্মিংশ্চিদ্ ব্রাহ্মণো নাম জায়তে ॥৬॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
মতঙ্গস্য চ সংবাদং গর্দ্দভ্যাশ্চ যুধিষ্ঠির ! ॥৭॥
দ্বিজাতেঃ কস্যচিত্তাত ! তুল্যবর্ণঃ সুতস্ত্বভূৎ।
মতঙ্গো নাম নাম্না বৈ সর্বৈঃ সমুদিতো গুণৈঃ ॥৮॥

ভারতকৌমুদী

তপসেতি। কর্ম্মণা যজ্ঞাদিনা। ইচ্ছেদ্ লব্ধুমিতি শেষঃ ॥৪॥
ব্রাহ্মণ্যমিতি। পরং শ্রেষ্ঠম্, সর্ব্বভূতানাং সকলপ্রাণিনাম্ ॥৫॥
বহ্বীরিতি। সংসরন্ গচ্ছন্ জীবঃ। পর্য্যায়ে বারে ॥৬॥
অত্রেতি। গর্দ্দভ্যাঃ কর্ম্মবশাজ্জাতিস্মরায়া গর্দ্দভযোনিং প্রাপ্তায়াঃ ॥৭॥
দ্বিজাতেরিতি। দ্বিজাতের্ব্রাহ্মণস্য, তুল্যবর্ণঃ সবর্ণায়াং জাতত্বাৎ ॥৮॥

ভারতভাবদীপঃ

চেদিচ্ছেত্তর্হি কেন প্রাপ্নুয়াত্তদিত্যনুষজ্য ব্যাখ্যেয়োঽয়মর্থঃ ॥৪—৫। পর্য্যায়ে আবৃত্তৌ জন্মনাম্ ॥৬—৭॥ তুল্যবর্ণঃ অন্যবর্ণজোঽপি জাতকর্ম্মাদিসংস্কারযোগাত্তুল্যবর্ণত্বং গতঃ, নাম প্রসিদ্ধম্ ॥৮॥

পিতামহ ! উক্ত ক্ষত্রিয়প্রভৃতি, যদি ব্রাহ্মণত্ব লাভ করিবার ইচ্ছা করে ; তবে সে, গুরুতর তপস্যা, কর্ম্ম বা শাস্ত্রজ্ঞান দ্বারা তাহা লাভ করিবে। ইহা আপনি আমার নিকট বলুন' ॥৪॥

ভীষ্ম বলিলেন—'বৎস যুধিষ্ঠির ! ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই তিন বর্ণের পক্ষেই ব্রাহ্মণত্ব লাভ করা দুষ্কর। কারণ, এই ব্রাহ্মণত্ব সমস্ত প্রাণীর মধ্যে শ্রেষ্ঠ স্থান ॥৫॥

বৎস ! জীব, বহুযোনি ভ্রমণ করিয়া, বার বার জন্মিতে থাকিয়া, কোন বারে কর্ম্মানুসারে ব্রাহ্মণ হইয়া জন্মগ্রহণ করে ॥৬॥

যুধিষ্ঠির ! এই বিষয়েও প্রাচীনেরা গর্দ্দভী ও মতঙ্গের সংবাদরূপ পুরাতন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥৭॥

স যজ্ঞকারঃ কৌন্তেয় ! পিত্রোৎসৃষ্টঃ পরন্তপ ! ।
প্রায়াদ্‌গর্দ্দভযুক্তেন রথেনাপ্যাশুগামিনা ॥৯॥
স বালং গর্দ্দভং রাজন্ বহন্তং মাতুরন্তিকে ।
নিরবিধ্যৎ প্রতোদেন নাসিকায়াং পুনঃ পুনঃ ॥১০॥
তত্র তীব্রং ব্রণং দৃষ্ট্বা গর্দ্দভী পুত্রগৃদ্ধিনী ।
উবাচ মা শুচঃ পুত্র ! চাণ্ডালস্ত্বাধিতিষ্ঠতি ॥১১॥
ব্রাহ্মণে দারুণং নাস্তি মৈত্রো ব্রাহ্মণ উচ্যতে ।
আচার্য্যঃ সর্ব্বভূতানাং শাস্তা কিং প্রহরিষ্যতি ॥১২॥

---

ভারতকৌমুদী

স ইতি । যজ্ঞং পিত্রা কারয়তীতি যজ্ঞকারঃ, উৎসৃষ্টো যজ্ঞীয়দ্রব্যাসাদনায় প্রেরিতঃ ॥৯॥

স ইতি । নিরবিধ্যদতাড়য়ৎ, প্রতোদেন কশয়া ॥১০॥

তত্রেতি । পুত্রগৃদ্ধিনী পুত্রবৎসলা গর্দ্দভী, তত্র পুত্রনাসিকায়াং তীব্রং ব্রণং ক্ষতং দৃষ্ট্বা উবাচ । হে পুত্র ! মা শুচঃ ক্ষতেন শোকং ন কুরু ; যস্মাচ্চাণ্ডালঃ, ত্বা ত্বাম্ অধিতিষ্ঠতি ॥১১॥

ব্রাহ্মণ ইতি । দারুণং কর্ম্ম, মৈত্রঃ সর্ব্বভূতেষু মৈত্রীযুক্তঃ ॥১২॥

ভারতভাবদীপঃ

যজ্ঞকারঃ যজ্ঞং কারয়ন্ আর্ত্বিজ্যং কুর্ব্বন্নিত্যর্থঃ । প্রায়াদগ্নিচয়নার্থমিষ্টকা আনেতুমিত্যর্থাদায়াতে ॥৯॥ বালমশিক্ষিতম্ ॥১০—১১॥ আবাপ ইতি পাঠে আলবালম্, পিতৃমাতৃতুল্য

---

বৎস ! কোন ব্রাহ্মণের সবর্ণা ভার্য্যায় জাত বলিয়া সমানবর্ণ, সর্ব্বগুণসম্পন্ন মতঙ্গনামে একটী পুত্র হইয়াছিল ॥৮॥

শত্রুতাপক কুন্তিনন্দন ! সেই মতঙ্গ পিতার যজ্ঞ সম্পাদন করিত বলিয়া, পিতা তাহাকে যজ্ঞীয় দ্রব্য আনয়ন করিবার জন্য প্রেরণ করিয়াছিলেন । তখন মতঙ্গ গর্দ্দভযুক্ত হইলেও দ্রুতগামী রথে গমন করিতেছিল ॥৯॥

রাজা ! বালক গর্দ্দভ, তখন ধীরে ধীরে রথ বহন করিতেছিল বলিয়া মতঙ্গ কশাদ্বারা, মাতা গর্দ্দভীর নিকটেই সেই বালক গর্দ্দভটীর নাসিকায় বার বার আঘাত করিতে লাগিল ॥১০॥

পুত্রবৎসলা গর্দ্দভী পুত্রের নাসিকায় গুরুতর ক্ষত দেখিয়া বলিল—"পুত্র ! তুমি শোক করিও না ; চাণ্ডাল তোমার উপরে অধিষ্ঠান করিতেছে ॥১১॥

ব্রাহ্মণে দারুণ কর্ম্ম হইতে পারে না । কারণ, ব্রাহ্মণকে সর্ব্বভূতের মিত্র বলা হয় এবং ব্রাহ্মণ, আচার্য্য ও সর্ব্বভূতের শাসনকর্ত্তা বলিয়া কেন তিনি প্রহার করিবেন ॥১২॥

অয়ং তু পাপপ্রকৃতির্ব্বালে ন কুরুতে দয়াম্।
স্বযোনিং মানয়ত্যেষ ভাবো ভাবং নিযচ্ছতি ॥১৩॥
এতচ্ছ্রুত্বা মতঙ্গস্তু দারুণং রাসভীবচঃ।
অবতীর্য্য রথাত্তূর্ণং রাসভীং প্রত্যভাষত ॥১৪॥
ব্রূহি রাসভি! কল্যাণি! মাতা মে যেন দূষিতা।
কথং মাং বেৎসি চণ্ডালং ক্ষিপ্রং রাসভি! শংস মে ॥১৫॥
কথং মাং বেৎসি চাণ্ডালং ব্রাহ্মণ্যং যেন নশ্যতে।
তত্ত্বেনৈতন্মহাপ্রাজ্ঞে! ব্রূহি সর্ব্বমশেষতঃ ॥১৬॥

গর্দ্দভ্যুবাচ।

ব্রাহ্মণ্যাং বৃষলেন ত্বং মত্তায়াং নাপিতেন হ।
জাতস্ত্বমসি চাণ্ডালো ব্রাহ্মণ্যং তেন তেঽনশৎ ॥১৭॥

---

ভারতকৌমুদী

অয়মিতি। স্বযোনিং নিজচাণ্ডালত্বম্। ভাবশ্চাণ্ডালত্বম্, ভাবং ব্রাহ্মণত্বম্ নিয়চ্ছতি নিরুণদ্ধি ॥১৩॥

এতদিতি। রাসভীং গর্দ্দভীং "রাসভো গর্দ্দভঃ খর" ইত্যমরঃ ॥১৪॥

ব্রূহীতি। পিতুর্নির্দোষত্বং জানন্নুন্মায় মাতেত্যুক্তবান্ ॥১৫॥

কথমিতি। যেন চাণ্ডালত্বেন, ব্রাহ্মণ্যং ব্রাহ্মণবংশে মমোৎপত্তিঃ নশ্যতে লুপ্যতে ॥১৬॥

ভারতভাবদীপঃ

ইত্যর্থঃ। "আবাপো ভাণ্ডচয়নে পরিক্ষেপালবালয়ো"রিতি মেদিনী ॥১২॥ বালে স্বস্রি ভাবঃ জাতিস্বভাবঃ, ভাবং বুদ্ধিং নিয়চ্ছতি মার্গান্তরাদপকর্ষতি ॥১৩—১৫॥ ব্রাহ্মণ্যাং লোকদৃষ্টং

---

এই পাপপ্রকৃতি চণ্ডাল, বালকের উপরেও দয়া করিতেছে না; এ নিজের চণ্ডালত্বেরই প্রমাণ করিতেছে। কারণ, এক স্বভাব অপর স্বভাবকে নিরুদ্ধ করে ॥১৩॥

মতঙ্গ গর্দ্দভীর এই দারুণ বাক্য শুনিয়া, রথ হইতে সত্বর অবতীর্ণ হইয়া গর্দ্দভীকে বলিল—॥১৪॥

'কল্যাণি গর্দ্দভি! যাহাতে আমার মাতা দূষিত হইয়াছেন; তাহা তুমি বল; এবং তুমি কি করিয়াই বা আমাকে চাণ্ডাল বলিয়া জানিলে, তাহা আমার নিকট সত্বর বল ॥১৫॥

মহাপ্রাজ্ঞে গর্দ্দভি! তুমি কিপ্রকারে আমাকে চাণ্ডাল বলিয়া জানিলে? যাহাতে আমার ব্রাহ্মণত্ব নষ্ট হইয়াছে। তুমি যথার্থভাবে এই সকল নিঃশেষরূপে বল ॥১৬॥

ভীষ্ম উবাচ।

এবমুক্তো মতঙ্গস্তু প্রতিপ্রায়াদ্ গৃহং প্রতি।
তমাগতমভিপ্রেক্ষ্য পিতা বাক্যমথাব্রবীৎ ॥১৮॥
ময়া ত্বং যজ্ঞসংসিদ্ধৌ নিযুক্তো গুরুকর্ম্মণি।
কস্মাৎ প্রতিনিবৃত্তোঽসি কচ্চিন্ন কুশলং তব ॥১৯॥

মতঙ্গ উবাচ।

অন্ত্যযোনিরযোনির্ব্বা কথং স কুশলী ভবেৎ।
কুশলং তু কুতস্তস্য যস্যেয়ং জননী পিতঃ! ॥২০॥
ব্রাহ্মণ্যাং বৃষলাজ্জাতং পিতর্ব্বেদয়তীব মাম্।
অমানুষী গর্দ্দভীয়ং তস্মাত্তপ্স্যে তপো মহৎ ॥২১॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণ্যমিতি। ত্বং বৃষলেন শূদ্রেণ নাপিতেন, মত্তায়াং কামেনাস্থিরায়াং ব্রাহ্মণ্যাং জাতঃ। অতস্ত্বং চাণ্ডালোঽসি, "স্যাচ্চণ্ডালস্তু জনিতো ব্রাহ্মণ্যাং বৃষলেন যঃ" ইতি স্মৃতেঃ। তেন হেতুনা তে ব্রাহ্মণ্যমনশৎ লুপ্তম্ ॥১৭॥

এবমিতি। প্রতিপ্রায়াৎ প্রত্যাবর্ত্তত ॥১৮॥

ময়েতি। গুরুকর্ম্মণি যজ্ঞীয়দ্রব্যাসাদনরূপে মহাকার্য্যে। তব ন কুশলং কচ্চিদিতি বেদিতুমিচ্ছামীত্যর্থঃ ॥১৯॥

অন্ত্যেতি। অন্ত্যা সর্ব্বনিকৃষ্টা যোনর্যস্য স চাণ্ডালাদিঃ, অযোনিরপ্রশস্তযোনির্বা যঃ, ইয়মীদৃশী কুৎসিতপ্রবৃত্তিরিত্যর্থঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

নশ্যতে অন্তর্দ্ধীয়তে যেন লক্ষণেন, তৎ কথং যতো মাং চণ্ডালং বেৎসি ॥১৬॥ অনশৎ নষ্টং ক্রূরত্বলিঙ্গেন ॥১৭—১৮॥ সংসিদ্ধৌ সংসিদ্ধ্যর্থম্ ॥১৯॥ অন্ত্যযোনিশ্চণ্ডালজাতিঃ, অযোনিস্তদন্যঃ

---

গর্দ্দভী বলিল—'তুমি শূদ্রজাতীয় নাপিতের ঔরসে কামোন্মত্তা ব্রাহ্মণীর গর্ভে জন্মিয়াছ। অতএব তুমি চণ্ডাল হইয়াছ; তাহাতেই তোমার ব্রাহ্মণত্ব নষ্ট হইয়াছে' ॥১৭॥

ভীষ্ম বলিলেন—'গর্দ্দভী এইরূপ বলিলে, মতঙ্গ আপন গৃহের দিকে ফিরিয়া গেল। মতঙ্গ ফিরিয়া আসিয়াছে দেখিয়া তাহার পিতা, এই কথা বলিলেন—॥১৮॥

'আমি তোমাকে যজ্ঞসিদ্ধির নিমিত্ত কোন গুরুতর কার্য্যে নিযুক্ত করিয়াছিলাম; তুমি, ফিরিয়া আসিলে কেন? তবে কি তোমার মঙ্গল নাই?' ॥১৯॥

মতঙ্গ বলিল—'পিতা! যে লোক অন্ত্যজ বা কুৎসিত যোনিজাত, সে লোক কুশলী হয় কিপ্রকারে? যাহার জননী ঈদৃশ কুৎসিতপ্রবৃত্তি, তাহার মঙ্গল কোথায়?' ॥২০॥

এবমুক্ত্বা স পিতরং প্রতস্থে কৃতনিশ্চয়ঃ।
ততো গত্বা মহারণ্যমতপৎ সুমহত্তপঃ ॥২২॥
ততঃ সন্তাপয়ামাস বিবুধাংস্তপসান্বিতঃ।
মতঙ্গঃ সুখসম্প্রেপ্সুঃ স্থানং সুচরিতাদপি ॥২৩॥
তং তথা তপসা যুক্তমুবাচ হরিবাহনঃ।
মতঙ্গ! তপ্যসে কিং ত্বং ভোগানুৎসৃজ্য মানুষান্ ॥২৪॥
বরং দদামি তে হন্ত বৃণীষ্ব ত্বং যদিচ্ছসি।
তচ্চাপ্যবাপ্যং হৃদি তে সর্ব্বং তদ্‌ব্রূহি মা চিরম্ ॥২৫॥

মতঙ্গ উবাচ।

ব্রাহ্মণ্যং কাময়ানোঽহমিদমারব্ধবাংস্তপঃ।
গচ্ছেয়ং তদবাপ্যেহ বর এষ বৃতো ময়া ॥২৬॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণ্যামিতি। বেদয়তি পশুভাষয়া জ্ঞাপয়তীব ॥২১॥
এবমিতি। কৃতনিশ্চয়ো ব্রাহ্মণত্বলাভায় তপস্যায়াম্ ॥২২॥
তত ইতি। সুচরিতাৎ সুষ্ঠু তপশ্চরণাৎ, স্থানং স্বর্গমপি সম্প্রেপ্সুঃ ॥২৩॥
তমিতি। হরিবাহন ইন্দ্রঃ। কিং কস্মাৎ ॥২৪॥
বরমিতি। হৃদি যদস্তীতি শেষঃ। মা চিরং ন বিলম্বস্ব ॥২৫॥

ভারতভাবদীপঃ

কুৎসিতযোনিঃ, তয়োর্হীনকর্ম্মতয়া কুশলিত্বং নাস্তীত্যর্থঃ ॥২০—২২॥ সুচরিতাত্তপসশ্চ হেতোঃ

---

পিতা! আমি শূদ্র হইতে ব্রাহ্মণীর গর্ভে জন্মিয়াছি; ইহা যেন এই পশু-গর্দ্দভী আমাকে জানাইতেছে। অতএব আমি ব্রাহ্মণত্ব লাভের জন্য গুরুতর তপস্যা করিব ॥২১॥

পিতাকে এইরূপ বলিয়া মতঙ্গ তপস্যায় কৃতনিশ্চয় হইয়া প্রস্থান করিল; তাহার পর মহাবনে যাইয়া গুরুতর তপস্যা করিতে আরম্ভ করিল ॥২২॥

তদনন্তর মতঙ্গ, গুরুতর তপস্যার ফলে ব্রাহ্মণ্যগৌরব ও স্বর্গলাভ ইচ্ছা করিয়া, তপস্যা করিতে থাকিয়া দেবগণকে সন্তপ্ত করিতে লাগিল ॥২৩॥

তখন ইন্দ্র আসিয়া সেইরূপ তপস্যাযুক্ত মতঙ্গকে বলিলেন—'মতঙ্গ! তুমি মনুষ্যোচিত ভোগ পরিত্যাগ করিয়া কি জন্য তপস্যা করিতেছ?' ॥২৪॥

তুমি যাহা ইচ্ছা কর তাহা প্রার্থনা কর, আমি তোমাকে বর দিতেছি; তোমার মনে যাহা আছে, সে সমস্তই পাইবে। সুতরাং, তাহা বল, বিলম্ব করিও না ॥২৫॥

ভীষ্ম উবাচ।

এতচ্ছ্রুত্বা তু বচনং তমুবাচ পুরন্দরঃ।
মতঙ্গ! দুর্লভমিদং বিপ্রত্বং প্রার্থ্যতে ত্বয়া ॥২৭॥
ব্রাহ্মণ্যং প্রার্থয়ানস্ত্বমপ্রাপ্যমকৃতাত্মভিঃ।
বিনশিষ্যসি দুর্বুদ্ধে! তদুপারম মা চিরম্ ॥২৮॥
শ্রেষ্ঠতাং সর্ব্বভূতেষু তপোঽর্থং নাতিবর্ত্ততে।
তদগ্র্যং প্রার্থয়ানস্ত্বমচিরাদ্বিনশিষ্যসি ॥২৯॥
দেবতাসুরমর্ত্ত্যেষু যৎ পবিত্রং পরং স্মৃতম্।
চণ্ডালযোনৌ জাতেন ন তৎ প্রাপ্যং কথঞ্চন ॥৩০॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণ্যমিতি। কাময়ান ইতি মকারাগমাভাব আর্ষঃ ॥২৬॥

এতদিতি। পুরন্দর ইন্দ্রঃ ॥২৭॥

ব্রাহ্মণ্যমিতি। অকৃতাত্মভিরবিহিতবিশেষযত্নৈঃ। বিনশিষ্যসি তপশ্চরণকষ্টাৎ, উপারম তপস্যাতো বিরম ॥২৮॥

শ্রেষ্ঠতামিতি। তপঃ কর্ত্তৃ, সর্ব্বভূতেষু মধ্যে শ্রেষ্ঠতামর্থং ব্রাহ্মণ্যরূপং শ্রেষ্ঠবিষয়ম্, নাতিবর্ত্ততে নাতিক্রাময়তি, অপিতু দাতুং শক্নোতি। তথাপি তাদৃশং তপশ্চরিতুং ত্বং ন শক্যসীতি ভাবঃ। অগ্র্যং শ্রেষ্ঠং তদ্ব্রাহ্মণ্যম্ ॥২৯॥

ব্রাহ্মণ্যস্যাপ্রাপ্যত্বে হেতুমাহ দেবতেতি। যদ্ব্রাহ্মণ্যম্। জাতেন ত্বয়া ॥৩০॥

ভারতভাবদীপঃ

স্থানং ব্রাহ্মণ্যং সুখেন প্রেপ্সুর্বিবুধাংস্তাপয়ামাসেতি সম্বন্ধঃ ॥২৩॥ হরিবাহন ইন্দ্রঃ ॥২৪—২৮॥

---

মতঙ্গ বলিল—'আমি ব্রাহ্মণত্ব লাভের কামনা করিয়া এই তপস্যা আরম্ভ করিয়াছি; এই বনে থাকিয়া সেই ব্রাহ্মণত্ব লাভ করিয়াই আমি যাইব; এই বর আমি প্রার্থনা করিলাম ॥২৬॥

ভীষ্ম বলিলেন—'এই কথা শুনিয়া ইন্দ্র মতঙ্গকে কহিলেন—'মতঙ্গ! তুমি দুর্লভ এই ব্রাহ্মণত্ব প্রার্থনা করিতেছ? ॥২৭॥

দুর্বুদ্ধি! অকৃতযত্ন লোকের পক্ষে অপ্রাপ্য ব্রাহ্মণত্ব প্রার্থনা করিয়া তুমি বিনষ্ট হইবে। অতএব তপস্যা হইতে বিরত হও, বিলম্ব করিও না ॥২৮॥

তপস্যা, সমস্ত প্রাণীর মধ্যে শ্রেষ্ঠ ব্রাহ্মণত্বরূপ বিষয় অতিক্রম করে না একথা সত্য; তবে তুমি সেই শ্রেষ্ঠ ব্রাহ্মণত্বের প্রার্থনা করিয়া অচিরকালমধ্যেই বিনষ্ট হইবে ॥২৯॥

---

(৩০) ইতঃ পরং…সপ্তবিংশোঽধ্যায়ঃ—বঙ্গ বর্ষ।

ভীষ্ম উবাচ।

এবমুক্ত্বা মতঙ্গস্তু সংশিতাত্মা যতব্রতঃ।
অতিষ্ঠদেকপাদেন বর্ষাণাং শতমচ্যুতঃ ॥৩১॥
তমুবাচ ততঃ শক্রঃ পুনরেব মহাযশাঃ।
ব্রাহ্মণ্যং দুর্লভং তাত! প্রার্থয়ানো ন লপ্স্যসে ॥৩২॥
মতঙ্গ! পরমং স্থানং প্রার্থয়ন্ বিনশিষ্যসি।
মা কৃথাঃ সাহসং পুত্র! নৈষ ধর্ম্মপথস্তব ॥৩৩॥
ন হি শক্যং ত্বয়া প্রাপ্তুং ব্রাহ্মণ্যমিহ দুর্ম্মতে!।
অপ্রাপ্যং প্রার্থয়ানো হি নচিরাদ্বিনশিষ্যসি ॥৩৪॥
মতঙ্গ! পরমং স্থানং বার্য্যমাণোঽসকৃন্ময়া।
চিকীর্ষস্যেব তপসা সর্ব্বথা ন ভবিষ্যসি ॥৩৫॥

ভারতকৌমুদী

এবমিতি। সংশিতাত্মা সিদ্ধিলাভে দৃঢ়চিত্তঃ, যতব্রত ইন্দ্রিয়সংযমে নিয়মবান্। অচ্যুতঃ কর্ত্তব্যাদভ্রষ্টঃ ॥৩১॥

তমিতি। প্রার্থয়ান ইত্যত্রাপি মকারাগমাভাব আর্ষঃ ॥৩২॥

মতঙ্গেতি। স্থানং ব্রাহ্মণপদম্। তব চাণ্ডালস্য ॥৩৩॥

নহীতি। ইহ জন্মনি। ন চিরাৎ শীঘ্রমেব ॥৩৪॥

মতঙ্গেতি। স্থানমাত্মনো ব্রাহ্মণত্বম্, চিকীর্ষস্যেব কর্ত্তুমিচ্ছস্যেব ॥৩৫॥

কারণ, দেবতা, অসুর ও মানুষের মধ্যে যাহা পরম পবিত্র; তুমি চাণ্ডালরূপে উৎপন্ন হইয়া কোন প্রকারেই তাহা পাইবে না ॥৩০॥

ভীষ্ম বলিলেন—'ইন্দ্র এইরূপ কহিলে, মতঙ্গ আরও দৃঢ়চিত্ত ও দৃঢ়নিয়ম হইয়া এবং কর্ত্তব্য হইতে অভ্রষ্ট থাকিয়া শতবৎসর পর্য্যন্ত এক চরণেই অবস্থান করিল ॥৩১॥

তাহার পর মহাযশা ইন্দ্র আসিয়া পুনরায় মতঙ্গকে বলিলেন—'বৎস মতঙ্গ! ব্রাহ্মণত্ব দুর্লভ, তাহা তুমি প্রার্থনা করিয়াও পাইবে না ॥৩২॥

পুত্র মতঙ্গ! পরম পদ প্রার্থনা করিয়া বিনষ্ট হইবে। অতএব তুমি সাহস করিও না; ইহা তোমার পক্ষে ধর্ম্মপথ নহে ॥৩৩॥

দুর্ম্মতি! তুমি এই জন্মে ব্রাহ্মণত্ব লাভ করিতে পারিবে না; অথচ অপ্রাপ্য প্রার্থনা করিয়া অচিরকালমধ্যেই বিনষ্ট হইবে ॥৩৪॥

মতঙ্গ! আমি তোমাকে বারম্বার নিষেধ করিতেছি; তথাপি তুমি তপস্যা দ্বারা নিজের সেই পরম পদ লাভ করিবার ইচ্ছাই করিতেছ; কোন প্রকারেই তাহা তোমার হইবে না ॥৩৫॥

তির্য্যগ্‌যোনিগতঃ সর্ব্বো মানুষ্যং যদি গচ্ছতি।
স জায়তে পুক্কশো বা চাণ্ডালো বাপ্যসংশয়ঃ ॥৩৬॥
পুক্কশঃ পাপযোনির্ব্বা যঃ কশ্চিদিহ লক্ষ্যতে।
স তস্যামেব সুচিরং মতঙ্গ ! পরিবর্ত্ততে ॥৩৭॥
ততো দশশতে কালে লভতে শূদ্রতামপি।
শূদ্রযোনাবপি ততো বহুশঃ পরিবর্ত্ততে ॥৩৮॥
ততস্ত্রিংশদ্‌গুণে কালে লভতে বৈশ্যতামপি।
বৈশ্যতায়াং চিরং কালং তত্রৈব পরিবর্ত্ততে ॥৩৯॥
ততঃ ষষ্টিগুণে কালে রাজন্যো নাম জায়তে।
ততঃ ষষ্টিগুণে কালে লভতে ব্রহ্মবন্ধুতাম্ ॥৪০॥

ভারতকৌমুদী

তির্য্যগিতি। মানুষ্যং মনুষ্যত্বম্, যদি গচ্ছতি কর্ম্মবশাৎ ॥৩৬॥
পুক্কশ ইতি। পাপযোনিরন্ত্যজশ্চাণ্ডালাদিঃ ॥৩৭॥
তত ইতি। দশশতে সহস্রবৎসরপরিমিতে। বহুশো বৎসরান্ ॥৩৮॥
তত ইতি। পরিবর্ত্ততে পরিভ্রমতি ॥৩৯॥
তত ইতি। রাজন্যঃ ক্ষত্রিয়ঃ। ব্রহ্মবন্ধুতাং নিকৃষ্টব্রাহ্মণত্বম্ ॥৪০॥

ভারতভাবদীপঃ

শ্রেষ্ঠতারূপমর্থং ব্রাহ্মণ্যং তপো নাতিবর্ত্ততে ন বশীকর্ত্তুমর্হতি ॥২৯—৩০॥ এবমুক্ত ইতি ॥৩১-৪০॥

মনুষ্য ভিন্ন অন্য প্রাণিগত জীব, কর্ম্মবশতঃ যদি মনুষ্যত্ব লাভ করে ; তবে সে নিশ্চয়ই প্রথমে চণ্ডাল অথবা পুক্কশ হইয়া জন্মগ্রহণ করে ॥৩৬॥

মতঙ্গ ! এই জগতে পুক্কশ বা অন্য যে কোন অন্ত্যজ জাতি দেখা যায় ; সে দীর্ঘকাল সেই জাতিতেই পরিভ্রমণ করে ॥৩৭॥

তাহার পর সহস্র বৎসর অতীত হইলে সেই অন্ত্যজ জাতি শূদ্রত্ব লাভ করে ; তৎপরে সে শূদ্র জাতিতেও বহুকাল বিচরণ করিয়া থাকে ॥৩৮॥

তদনন্তর সেই শূদ্র, তাহার ত্রিশ গুণ কাল অতীত হইলে বৈশ্যত্ব প্রাপ্ত হয়, পরে সেই বৈশ্য জাতিতেও সে দীর্ঘকাল বিচরণ করে ॥৩৯॥

তদনন্তর তাহার ষাট্ গুণ কাল অতীত হইলে, সেই বৈশ্য ক্ষত্রিয় হইয়া জন্মে ; তাহার পর তাহার ষাট্ গুণ কাল অতীত হইলে, সেই ক্ষত্রিয় নিকৃষ্ট ব্রাহ্মণত্ব লাভ করে ॥৪০॥

ব্রহ্মবন্ধুশ্চিরং কালং তত্রৈব পরিবর্ত্ততে।
ততস্তু দ্বিশতে কালে লভতে কাণ্ডপৃষ্ঠতাম্।
কাণ্ডপৃষ্ঠশ্চিরং কালং তত্রৈব পরিবর্ত্ততে ॥৪১॥
ততস্তু ত্রিশতে কালে লভতে জপতামপি।
তঞ্চ প্রাপ্য চিরং কালং তত্রৈব পরিবর্ত্ততে ॥৪২॥
ততশ্চতুঃশতে কালে শ্রোত্রিয়ো নাম জায়তে।
শ্রোত্রিয়ত্বে চিরং কালং তত্রৈব পরিবর্ত্ততে ॥৪৩॥
তদেবং শোকহর্ষৌ তু কামদ্বেষৌ চ পুত্রক !।
অতিমানাতিবাদৌ চ প্রবিশেতে দ্বিজাধমম্ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। কাণ্ডপৃষ্ঠতা শস্ত্রোপজীবিব্রাহ্মণত্বম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৪১॥

তত ইতি। জপতাং গায়ত্রীমাত্রজপকারিণাং ব্রাহ্মণানাং বংশে জন্মেতি শেষঃ। তং বংশম্ ॥৪২॥

তত ইতি। শ্রোত্রিয়লক্ষণমাহ স্মৃতিঃ—"একাং শাখাং সকল্পং বা ষড্ভিরঙ্গৈরধীত্য বা। ষট্‌কর্ম্মনিরতো বিপ্রঃ শ্রোত্রিয়ো নাম ধর্ম্মবিৎ" ॥৪৩॥

তদিতি। অতিবাদঃ পরনিন্দা। প্রবিশেতে সংসর্গদোষাৎ ॥৪৪॥

ভারতভাবদীপঃ

কাণ্ডপৃষ্ঠতাং শস্ত্রজীবিত্বম্, "শস্ত্রাজীবী কাণ্ডপৃষ্ঠঃ ইত্যমরঃ।" "বেশ্যাপতিঃ কাণ্ডপৃষ্ঠঃ সদ্ভিরেব নিগদ্যত" ইতি যমঃ ॥৪১॥ জপতাং গায়ত্রীমাত্রসেবিনাং কুলে জন্মেতি শেষঃ ॥৪২॥ শ্রোত্রিয়ঃ

---

নিকৃষ্ট ব্রাহ্মণ দীর্ঘকাল সেইরূপ নিকৃষ্ট বংশেই বিচরণ করে। তাহার পর দুইশত বৎসর অতীত হইলে সেই নিকৃষ্ট ব্রাহ্মণ শস্ত্রজীবী ব্রাহ্মণ হয়; সেই শস্ত্রজীবী ব্রাহ্মণ সেই অবস্থায় বহুকাল থাকে ॥৪১॥

তদনন্তর সেই শস্ত্রজীবী ব্রাহ্মণ তিনশত বৎসর অতীত হইলে গায়ত্রীমাত্র জপকারী ব্রাহ্মণের বংশে জন্মিয়া থাকে এবং সেই বংশে জন্মিয়া সেই বংশেই দীর্ঘকাল থাকে ॥৪২॥

তৎপরে চারিশত বৎসর অতীত হইলে গায়ত্রীমাত্র জপকারী সেই ব্রাহ্মণ বেদবিদ্ ব্রাহ্মণ হইয়া জন্মিয়া থাকে এবং তিনি দীর্ঘকাল সেই বেদবিদ্‌ভাবেই অবস্থান করেন ॥৪৩॥

পুত্র! তৎকালে শোক ও হর্ষ, কাম ও দ্বেষ এবং অভিমান ও পরনিন্দা কুসংসর্গ দোষে সেই হতভাগ্য ব্রাহ্মণে প্রবেশ করিয়া থাকে ॥৪৪॥

তাংশ্চেজ্জয়তি শত্রূন্ স তদা প্রাপ্নোতি সদ্‌গতিম্ ।
অথ তে বৈ জয়ত্যেনং তালাগ্রাদিব পাত্যতে ॥৪৫॥
মতঙ্গ ! সম্প্রধার্য্যৈবং যদহং ত্বামচূচুদম্ ।
বৃণীষ্ব কামমন্যং ত্বং ব্রাহ্মণ্যং হি সুদুর্লভম্ ॥৪৬॥

ভীষ্ম উবাচ ।

এবমুক্তো মতঙ্গস্তু সংশিতাত্মা যতব্রতঃ ।
সহস্রমেকপাদেন ততো ধ্যানে ব্যতিষ্ঠতে ॥৪৭॥
তং সহস্রাবরে কালে শক্রো দ্রষ্টুমুপাগমৎ ।
তদেব চ পুনর্ব্বাক্যমুবাচ বলবৃত্রহা ॥৪৮॥

---

ভারতকৌমুদী

তানিতি। তান্ শোকাদীন্, স ব্রাহ্মণঃ, তে শোকাদয়ঃ, এনং ব্রাহ্মণং যদি জয়ন্তি তদা তৈঃ শোকাদিভিঃ স ব্রাহ্মণঃ, তালাগ্রাৎ তালবৃক্ষোপরিদেশাৎ তালফলমিব, পাত্যতে পুনঃ ক্ষত্রিয়াদৌ প্রেষ্যতে ॥৪৫॥

মতঙ্গেতি। হে মতঙ্গ! এবং সম্প্রধার্য্য নিশ্চিত্য, অহং ত্বাং যদচূচুদমুপদিষ্টবান্, তদেব কুরুষ্বেতি শেষঃ। অন্যং কামমভীষ্টং বৃণীষ্ব। হি যস্মাৎ ব্রাহ্মণ্যং সুদুর্লভম্ ॥৪৬॥

এবমিতি। সংশিতাত্মা দৃঢ়চিত্তঃ, যতব্রতঃ সংযমে নিয়মবান্। সহস্রং বর্ষাণি ॥৪৭॥

তমিতি। বৎসরাণাং সহস্রমবরং কিঞ্চিন্ন্যূনং যত্র তস্মিন্ ॥৪৮॥

ভারতভাবদীপঃ

অধীতবেদঃ ॥৪৩॥ তত্তদা শ্রোত্রিয়ত্বলাভেঽপি ॥৪৪॥ তে শোকাদয়ঃ এনং শ্রোত্রিয়ং পাত্যতে

---

পক্ষান্তরে সেই শ্রোত্রিয় ব্রাহ্মণ যদি সেই শোকহর্ষাদি শত্রুকে জয় করিতে পারেন ; তবে তিনি সদ্‌গতি লাভ করিয়া থাকেন। আর সেই শোকহর্ষাদি শত্রুরাই যদি তাঁহাকে জয় করে, তবে সেই শোকহর্ষাদি শত্রুরাই তালবৃক্ষের অগ্র হইতে তালফলের ন্যায় তাহাকে নিম্ন জাতিতে নিপাতিত করে ॥৪৫॥

মতঙ্গ! তুমি এইরূপ নিশ্চয় করিয়া আমি তোমাকে যাহা বলিয়াছি, তাহাই কর ; তুমি অন্য বর প্রার্থনা কর। কারণ, তোমার পক্ষে ব্রাহ্মণত্ব অতিদুর্লভ ॥৪৬॥

ভীষ্ম বলিলেন—'ইন্দ্র এইরূপ বলিলে তখন মতঙ্গ দৃঢ়চিত্ত ও সংযত হইয়া একপাদে সহস্র বৎসর পর্য্যন্ত ধ্যানে নিমগ্ন থাকিল ॥৪৭॥

সহস্র বৎসরের কিঞ্চিৎ ন্যূন থাকিতে বলবৃত্রহন্তা ইন্দ্র পুনরায় মতঙ্গকে দেখিবার জন্য আগমন করিলেন এবং আবারও পূর্ব্বের সেই বাক্যই বলিলেন ॥৪৮॥

---

(৪৬) শ্লোকাৎ পরং...অষ্টাবিংশোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ।

মতঙ্গ উবাচ।

ইন্দ্র! বর্ষসহস্রং বৈ ব্রহ্মচারী সমাহিতঃ।
অতিষ্ঠমেকপাদেন ব্রাহ্মণ্যং নাপ্নুয়াং কথম্ ॥৪৯॥

শক্র উবাচ।

চণ্ডালযোনৌ জাতেন নাবাপ্যং বৈ কথঞ্চন।
অন্যং কামং বৃণীষ্ব ত্বং মা বৃথা তেঽস্ত্বয়ং শ্রমঃ ॥৫০॥
এবমুক্তো মতঙ্গস্তু ভৃশং শোকপরায়ণঃ।
অধ্যতিষ্ঠদ্‌গয়াং গত্বা সোঽঙ্গুষ্ঠেন শতং সমাঃ ॥৫১॥
সুদুর্ব্বহং বহন্ যোগং কৃশো ধমনিসন্ততঃ।
ত্বগস্থিভূতো ধর্ম্মাত্মা স পপাতেতি নঃ শ্রুতম্ ॥৫২॥
তং পতন্তমভিদ্রুত্য পরিজগ্রাহ বাসবঃ।
বরাণামীশ্বরো দাতা সর্বভূতহিতে রতঃ ॥৫৩॥

---

ভারতকৌমুদী

ইন্দ্রেতি। তপোবলেন সর্বজ্ঞতালাভাদিন্দ্রেতি সম্বোধিতম্ ॥৪৯॥
চণ্ডালেতি। জাতেন ত্বয়া, নাবাপ্যং ব্রাহ্মণ্যং ন লভ্যম্ ॥৫০॥
এবমিতি। সমা বৎসরান্। গয়াগমনং তীর্থমাহাত্ম্যেন সিদ্ধিলাভার্থম্ ॥৫১॥
সুদুর্ব্বহমিতি। ধমনিভিঃ শিরাভিঃ সন্ততো ব্যাপ্তদেহঃ ॥৫২॥
তমিতি। অভিদ্রুত্য দ্রুতং গত্বা, বাসব ইন্দ্রঃ ॥৫৩॥

ভারতভাবদীপঃ

অত্যন্তং নীচযোনিং প্রাপ্নোতীত্যর্থঃ ॥৪৫—৪৬॥ এবমুক্ত ইতি। সহস্রং বৎসরান্ ॥৪৭—৫২॥

---

মতঙ্গ কহিল—'ইন্দ্র! আমি ব্রহ্মচারী ও একাগ্রচিত্ত হইয়া একপাদে সহস্র বৎসর থাকিলাম; তথাপি ব্রাহ্মণত্ব পাইলাম না কেন?' ॥৪৯॥

ইন্দ্র বলিলেন—'মতঙ্গ! তুমি চণ্ডালরূপে জন্মিয়া কোন প্রকারেই ব্রাহ্মণত্ব পাইবে না। অতএব তুমি, অন্য বর প্রার্থনা কর; তোমার এই পরিশ্রম যেন ব্যর্থ না হয় ॥৫০॥

ইন্দ্র এইরূপ বলিলে, মতঙ্গ, অত্যন্ত শোকার্ত্ত হইয়া গয়ায় যাইয়া শতবৎসর পর্য্যন্ত কেবল এক চরণের অঙ্গুষ্ঠদ্বারা দাঁড়াইয়া রহিল ॥৫১॥

সেই অবস্থায় ধর্ম্মাত্মা মতঙ্গ, অতিদুষ্কর যোগের অনুষ্ঠান করিতে থাকিয়া, কৃশ, শিরাব্যাপ্তদেহ ও অস্থিচর্ম্মাবশিষ্ট হইয়া, পতিত হইতে লাগিল; ইহা আমরা শুনিয়াছি ॥৫২॥

শক্র উবাচ।

মতঙ্গ ! ব্রাহ্মণত্বং তে বিরুদ্ধমিহ দৃশ্যতে।
ব্রাহ্মণ্যং দুর্লভতরং সংবৃতং পরিপন্থিভিঃ ॥৫৪॥
পূজয়ন্ সুখমাপ্নোতি দুঃখমাপ্নোত্যপূজয়ন্।
ব্রাহ্মণঃ সর্বভূতানাং যোগক্ষেমসমর্পিতা ॥৫৫॥
ব্রাহ্মণেভ্যোঽনুতৃপ্যন্তে পিতরো দেবতাস্তথা।
ব্রাহ্মণঃ সর্বভূতানাং মতঙ্গ ! পর উচ্যতে।
ব্রাহ্মণঃ কুরুতে তদ্ধি যথা যদ্‌যচ্চ বাঞ্ছতি ॥৫৬॥
বহ্বীস্তু সংসরন্ যোনীর্জ্জায়মানঃ পুনঃ পুনঃ।
পর্য্যায়ে তাত ! কস্মিংশ্চিদ্‌ব্রাহ্মণ্যমিহ বিন্দতি ॥৫৭॥

ভারতকৌমুদী

মতঙ্গেতি। সংবৃতং নিরুদ্ধম্, পরিপন্থিভিশ্চণ্ডালত্বাদিভিঃ ॥৫৪॥

পূজয়ন্নিতি। পূজয়ন্ ব্রাহ্মণং সম্মানয়ন্, অপূজয়ন্ তম্ অপমানয়ন্। অনাগতস্য মঙ্গলস্যানয়নং যোগঃ, আগতস্য চ মঙ্গলস্য রক্ষণং ক্ষেমম্ তয়োঃ সমর্পিতা সম্পাদয়িতা সর্ব্বভূতহিতরতত্বাৎ ॥৫৫॥

ব্রাহ্মণেভ্য ইতি। অনুতৃপ্যন্তে পূজাদিনা তৃপ্তিং প্রাপ্নুবন্তি। পরঃ শ্রেষ্ঠঃ। কুরুতে তপঃপ্রভাবাৎ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৫৬॥

বহ্বীরিতি। পর্য্যায়ে বারে। বিন্দতি লভতে ॥৫৭॥

ভারতভাবদীপঃ

অভিক্রুত্য গত্বা ॥৫৩॥ দুর্লভতরমপি পরিপন্থিভিঃ কামাদ্যৈশ্চৌরৈঃ সংবৃতমতো দুঃসংরক্ষ্যমপীত্যর্থঃ ॥৫৪॥ পূজয়ন্ ব্রাহ্মণমিতি শেষঃ ॥৫৫॥ ব্রাহ্মণেভ্যস্তদ্‌দ্বারা দেবাদয়স্তৃপ্যন্তীত্যর্থঃ ॥৫৬॥

মতঙ্গ পতিত হইতে লাগিলে, সর্ব্বশক্তিমান্, বরদাতা ও সমস্ত প্রাণীর হিতে নিরত ইন্দ্র, দ্রুত যাইয়া তাহাকে ধারণ করিলেন ॥৫৩॥

ইন্দ্র বলিলেন—'মতঙ্গ! তোমার পক্ষে এই জন্মে ব্রাহ্মণত্ব অসম্ভব দেখিতেছি। কারণ, অতিদুর্লভ ব্রাহ্মণত্ব, তোমার চণ্ডালত্ব প্রভৃতিদ্বারা নিরুদ্ধ হইয়াছে ॥৫৪॥

মানুষ, ব্রাহ্মণের সম্মান করিয়া সুখলাভ করে এবং তাঁহার অপমান করিয়া দুঃখ পায়। কারণ, ব্রাহ্মণ সমস্ত প্রাণীর মঙ্গল আনয়ন করেন এবং তাহা রক্ষা করিয়া থাকেন ॥৫৫॥

মতঙ্গ ! দেবগণ ও পিতৃগণ ব্রাহ্মণ হইতে তৃপ্তিলাভ করেন; ব্রাহ্মণকে সমস্ত প্রাণীর মধ্যে শ্রেষ্ঠ বলা হয় এবং ব্রাহ্মণ যে ভাবে যাহা যাহা করিতে ইচ্ছা করেন, তপস্যার প্রভাবে তাহা তাহাই করিতে পারেন ॥৫৬॥

(৫৭) বহ্বীস্তু সংবিশন্ যোনীঃ...বঙ্গ বর্দ্ধ।

তদুৎসৃজ্যেহ দুষ্প্রাপ্যং ব্রাহ্মণ্যমকৃতাত্মভিঃ।
অন্যং বরং বৃণীষ্ব ত্বং দুর্লভোঽয়ং হি তে বরঃ ॥৫৮॥

মতঙ্গ উবাচ।

কিং মাং তুদসি দুঃখার্ত্তং মৃতং মারয়সে চ মাম্।
তস্তু শোচামি যো লব্ধা ব্রাহ্মণ্যং ন বুভূষতে ॥৫৯॥
ব্রাহ্মণ্যং যদি দুষ্প্রাপং ত্রিভির্ব্বর্ণৈঃ শতক্রতো!।
সুদুর্লভং সদাবাপ্য নানুতিষ্ঠন্তি মানবাঃ ॥৬০॥
যঃ পাপেভ্যঃ পাপতমস্তেষামধম এব সঃ।
ব্রাহ্মণ্যং যো ন জানীতে ধনং লব্ধেব দুর্লভম্ ॥৬১॥

---

ভারতকৌমুদী

তদিতি। উৎসৃজ্য পরিত্যজ্য। অযং ব্রাহ্মণ্যলাভবিষয়কঃ ॥৫৮॥

কিমিতি। তুদসি ঈদৃশবাচা ব্যথয়সি। যঃ খলু তদ্‌ব্রাহ্মণ্যং লব্ধাপি ন বুভূষতে শমদমাদিগুণবান্ ন ভবিতুমিচ্ছতি, তস্ত শোচামি ॥৫৯॥

ব্রাহ্মণ্যমিতি। ত্রিভিঃ ক্ষত্রিয়াদিভিঃ। সুদুর্লভং তদ্‌ব্রাহ্মণত্বং নানুতিষ্ঠন্তি শমদমাদীন্ ন কুর্ব্বন্তি ॥৬০॥

ভারতভাবদীপঃ

যদ্‌যদ্বাঞ্ছতি তত্তৎ কুরুতে ॥৫৭—৫৮॥ লব্ধাপি ন বুভূষসে ন প্রাপ্নোষি, মাদৃশেঽপি তপস্বিনি কারুণ্যাভাবাত্ত্বমাশয়সীতি ভাবঃ ॥৫৯॥ দুর্লভং ব্রাহ্মণ্যং প্রাপ্যাপি নানুতিষ্ঠন্তি তদুচিতান্ "শমো দমস্তপঃ শৌচং ক্ষান্তিরার্জ্জবমেব চ। জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং ব্রহ্মকর্ম্ম স্বভাবজ"মিতি

---

বৎস! এই জগতে জীব বহুযোনি ভ্রমণ করিয়া বার বার জন্মিয়া, কোন বারে ব্রাহ্মণত্ব লাভ করিয়া থাকে ॥৫৭॥

অতএব তুমি, অশিক্ষিতচিত্ত লোকের পক্ষে দুর্লভ ব্রাহ্মণত্বের আশা পরিত্যাগ করিয়া অন্য বর প্রার্থনা কর। কারণ, এই ব্রাহ্মণত্বের বর লাভ করা তোমার পক্ষে দুষ্কর' ॥৫৮॥

মতঙ্গ বলিল—'দেবরাজ! আমি একে দুঃখার্ত্ত; তাহাতে আবার আপনি আমাকে ব্যথা দিতেছেন; আমি মৃত, আমাকে মারিতেছেন। যে লোক ব্রাহ্মণত্ব লাভ করিয়া শমদমাদি গুণবান্ হইতে ইচ্ছা না করে; আমি তাহার জন্য শোক করি' ॥৫৯॥

দেবরাজ! ক্ষত্রিয়প্রভৃতি তিন বর্ণের পক্ষে ব্রাহ্মণত্ব যদি দুর্লভই হয় তবে সেই দুর্লভ ব্রাহ্মণত্ব লাভ করিয়া মানুষ শমাদিগুণের অনুষ্ঠান করে না (ইহা বড়ই দুঃখের বিষয়) ॥৬০॥

---

(৫৯) ত্বাস্তু শোচামি যো লব্ধা ব্রাহ্মণ্যং ন বুভূষসে'—বঙ্গ বর্দ্ধ।

দুষ্প্রাপং খলু বিপ্রত্বং প্রাপ্তং দুরনুপালনম্।
দুঃখাপহমবাপ্যেতন্নানুতিষ্ঠন্তি মানবাঃ ॥৬২॥
একারামোহহং শক্র! নির্দ্বন্দ্বো নিষ্পরিগ্রহঃ।
অহিংসাদমমাস্থায় কথং নার্হামি বিপ্রতাম্ ॥৬৩॥
দৈবন্তু কথমেতদ্বৈ যদহং মাতৃদোষতঃ।
এতামবস্থাং সম্প্রাপ্তো ধর্ম্মজ্ঞঃ সন্ পুরন্দর! ॥৬৪॥
ন্যূনং দৈবং ন শক্যং হি পৌরুষেণাতিবর্ত্তিতুম্।
যদর্থং যত্নবানেবং ন লভে বিপ্রতাং বিভো! ॥৬৫॥

---

ভাবতকৌমুদী

য ইতি। যো ধনমিব দুর্লভং ব্রাহ্মণ্যং লব্ধা তস্য দুর্লভত্বং ন জানীতে, যশ্চ দুষ্কর্ম্মণা পাপেভ্যঃ পাপতমঃ, স তেষাং ব্রাহ্মণানাং মধ্যে অধম এব ॥৬১॥

দুষ্প্রাপমিতি। দুষ্করমনুপালনমনুষ্ঠানং যস্য তৎ। নানুতিষ্ঠন্তি শমদমাদ্যভ্যাসেন নানুবর্ত্তন্তে। মহাদুঃখকারণমেতদিতি ভাবঃ ॥৬২॥

একেতি। একস্মিন্ ব্রহ্মণ্যেব আরাম আসক্তির্যস্য সঃ, নির্দ্বন্দ্বঃ শীতোষ্ণাদিদুঃখরহিতঃ, নিষ্পরিগ্রহঃ সর্ব্বত্রৈব স্বীকারশূন্যঃ। বিপ্রতাং লব্ধুমিতি শেষঃ ॥৬৩॥

দৈবমিতি। দৈবং দুরদৃষ্টম্। অবস্থাং চাণ্ডালত্বম্ ॥৬৪॥

ন্যূনমিতি। অতিবর্ত্তিতুমতিক্রমিতুম্। এবং যত্নবান্ সন্, ॥৬৫॥

ভাবতভাবদীপঃ

ভগবদুক্তান্ ন সেবন্তে, অতঃ প্রাপ্তমপি দুঃসংরক্ষ্যমিতি ভাবঃ ॥৬০॥ ন জানীতে রক্ষিতুমিতি

---

যে মানুষ ধনের ন্যায় দুর্লভ ব্রহ্মণত্ব লাভ করিয়া তাহা জানে না; কিংবা যে মানুষ, ব্রাহ্মণ হইয়াও চৌর্য্যাদি দুষ্কর্ম্মদ্বারা পাপী হইতেও গুরুতর পাপী হয়; সেই মানুষ ব্রাহ্মণদের মধ্যে অধমই বটে ॥৬১॥

যাহা পালন করা দুষ্কর এবং যাহা দুর্লভ, সেই ব্রাহ্মণত্ব মানুষ লাভ করিয়াছে। হায়! দুঃখনাশক এই ব্রাহ্মণত্ব লাভ করিয়া মানুষ তাহার অনুষ্ঠান করে না ॥৬২॥

দেবরাজ! আমি একমাত্র ব্রহ্মে নিরত, শীতোষ্ণাদি দ্বন্দ্বদুঃখশূন্য এবং সর্বত্র মমতাবিহীন হইয়াছি; তাহাতে আবার অহিংসা ও ইন্দ্রিয়দমন অবলম্বন করিয়াও কেন ব্রাহ্মণত্ব লাভ করিবার যোগ্য হইতেছি না? ॥৬৩॥

পুরন্দর! আমি ধর্ম্মজ্ঞ হইয়াও কেবল মাতার দোষেই এই অবস্থা প্রাপ্ত হইয়াছি, এ আমার কি প্রকার দৈব! ॥৬৪॥

প্রভু! মানুষ নিশ্চয়ই পুরুষকারদ্বারা দৈবকে অতিক্রম করিতে পারে না, যে হেতু এইরূপ যত্নবান্ হইয়াও ব্রাহ্মণত্ব লাভ করিলাম না ॥৬৫॥

এবং গতে তু ধর্ম্মজ্ঞ ! দাতুমর্হসি মে বরম্ ।
যদি তেঽহমনুগ্রাহ্যঃ কিঞ্চিদ্বা সুকৃতং মম ॥৬৬॥

ভীষ্ম উবাচ । *

বৃণীষ্বেতি তদা প্রাহ ততস্তং বলবৃত্রহা ।
চোদিতস্তু মহেন্দ্রেণ মতঙ্গঃ প্রাব্রবীদিদম্ ॥৬৭॥

মতঙ্গ উবাচ ।

যথা কামবিহারী স্যাং কামরূপী বিহঙ্গমঃ ।
ব্রহ্মক্ষত্রাবিরোধেন পূজাঞ্চ প্রাপ্নুয়ামহম্ ॥৬৮॥
যথা মমাক্ষয়া কীর্ত্তির্ভবেচ্চাপি পুরন্দর ! ।
কর্ত্তুমর্হসি তদ্দেব ! শিরসা ত্বাং প্রসাদয়ে ॥৬৯॥ (যুগ্মকম্)

শক্র উবাচ ।

ছন্দোদেব ইতি খ্যাতঃ স্ত্রীণাং পূজ্যো ভবিষ্যসি ।
কীর্ত্তিশ্চ তেঽতুলা বৎস ! ত্রিষু লোকেষু যাস্যতি ॥৭০॥

---

ভারতকৌমুদী

এবমিতি। গতে স্থিতে। সুকৃতং পুণ্যং বর্ত্ততে ॥৬৬॥
বৃণীষ্বেতি। বলং বৃত্রঞ্চাসুরং হতবানিতি সঃ। চোদিত আদিষ্টঃ ॥৬৭॥
যথেতি। বিহঙ্গমঃ পক্ষী। প্রসাদয়ে প্রসন্নীকরোমি ॥৬৮—৬৯॥
ছন্দ ইতি। ছন্দসাং বেদানাং দেব ইতি ছন্দদেবঃ ॥৭০॥

---

ধর্ম্মজ্ঞ দেবরাজ ! এই অবস্থাতে আমি যদি আপনার অনুগ্রহের পাত্র হই এবং আমার যদি কিছু পুণ্য থাকে ; তাহা হইলে আপনি আমাকে বর দান করিতে পারেন ॥৬৬॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর দেবরাজ তখনই মতঙ্গকে কহিলেন—'বর-গ্রহণ কর। দেবরাজ এইরূপ আদেশ করিলে মতঙ্গ এই কথা বলিল—॥৬৭॥

মতঙ্গ বলিল—'দেব পুরন্দর ! আমি যাহাতে কামচারী ও কামরূপী পক্ষী হই, যাহাতে ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের অবিরোধে পূজালাভ করি এবং যাহাতে আমার কীর্ত্তি অক্ষয়া হয় ; তাহা আপনি করুন ; আমি মস্তকদ্বারা আপনাকে প্রসন্ন করিতেছি ॥৬৮—৬৯॥

ইন্দ্র বলিলেন—'বৎস ! তুমি, 'ছন্দদেব' এই নামে বিখ্যাত হইয়া স্ত্রীলোক-দিগের পূজনীয় হইবে এবং তোমার অতুলনীয় কীর্ত্তি ত্রিভুবনে ব্যাপ্ত হইয়া পড়িবে' ॥৭০॥

এবং তস্মৈ বরং দত্ত্বা বাসবোঽন্তরধীয়ত ।
প্রাণাং স্ত্যক্ত্বা মতঙ্গোঽপি সম্প্রাপ্তঃ স্থানমুত্তমম্ ॥৭১॥
এবমেতৎ পরং স্থানং ব্রাহ্মণ্যং নাম ভারত ! ।
তচ্চ দুষ্প্রাপমিহ বৈ মহেন্দ্রবচনং যথা ॥৭২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে ইন্দ্রমতঙ্গসংবাদে অষ্টাবিংশোঽধ্যায়ঃ ॥*॥

—:*:—

## ঊনত্রিংশোঽধ্যায়ঃ

—:*:—

যুধিষ্ঠির উবাচ ।
শ্রুতং মে মহদাখ্যানমেতৎ কুরুকুলোদ্বহ ।
সুদুষ্প্রাপং যদ্ব্রবীষি ব্রাহ্মণ্যং বদতাং বর ! ॥১॥

ভারতকৌমুদী

এবমিতি । বাসব ইন্দ্র. । স্থানং ব্রহ্মলোকম্ ॥৭১॥

এবমিতি । পরমুত্তমম্, স্থানং পদম্ । মহেন্দ্রবচনমিন্দ্রবাক্যম্ ॥৭২॥

ইতি মহামহোপাধ্যায় ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে অষ্টাবিংশোঽধ্যায়ঃ ॥*॥

ভারতভাবদীপঃ

শেষঃ ॥৬১—৬৩॥ দৈবং প্রাকর্ম্ম, যৎ যতঃ । এতাম্ অব্রাহ্মণস্বরূপাম্ ॥৬৪—৭১॥ এতৎপরং এতস্মাদ্দেবতাভাবাৎ পরং শ্রেষ্ঠম্, তপসা দেবভাবোঽপি লব্ধুং শক্যো ন বিপ্রতা । ইত্যেতৎ কথয়ামাস মতঙ্গকথয়া মুনিরিতি ॥৭২॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাবিংশোঽধ্যায়ঃ ॥২৮॥

দেবরাজ মতঙ্গকে এইরূপ বরদান করিয়া অন্তর্হিত হইলেন ; আর মতঙ্গ প্রাণত্যাগ করিয়া ব্রহ্মলোক লাভ করিল ॥৭১॥

ভরতনন্দন যুধিষ্ঠির ! এই ব্রাহ্মণত্ব এইরূপ পরমপদ । তাহাতে ইন্দ্রের যেরূপ বাক্য, সেই অনুসারে জানা যায় যে, ক্ষত্রিয়াদির পক্ষে সেই ব্রাহ্মণত্ব দুর্লভ ॥৭২॥

* '...বৈশম্পায়ন উবাচ বঙ্গ বর্দ্ধ * একোনত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ ।

বিশ্বামিত্রেণ চ পুরা ব্রাহ্মণ্যং প্রাপ্তমিত্যুত।
শ্রূয়তে বদসে তচ্চ দুষ্প্রাপমিতি সত্তম ! ॥২॥
বীতহব্যশ্চ নৃপতিঃ শ্রুতো মে বিপ্রতাং গতঃ।
তদেব তাবদ্‌গাঙ্গেয় ! শ্রোতুমিচ্ছাম্যহম্ বিভো ! ॥৩॥
স কেন কর্ম্মণা প্রাপ্তো ব্রাহ্মণ্যং রাজসত্তমঃ।
বরেণ তপসা বাপি তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥৪॥

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্‌! যথা রাজা বীতহব্যো মহাযশাঃ।
রাজর্ষির্দুর্ল্লভং প্রাপ্তো ব্রাহ্মণ্যং লোকসৎকৃতম্ ॥৫॥
মনোর্ম্মহাত্মনস্তাত ! প্রজাধর্ম্মেণ শাসতঃ।
বভূব পুত্রো ধর্ম্মাত্মা শর্য্যাতিরিতি বিশ্রুতঃ ॥৬॥

ভারতকৌমুদী

শ্রুতমিতি। মে ময়া। বদতাং বাগ্মিনাম্ ॥১॥
বিশ্বেতি। তদ্‌বিশ্বামিত্রব্রাহ্মণ্যঞ্চ ॥২॥
বীতেতি। নৃপতিঃ ক্ষত্রিয়ো রাজা, মে ময়া ॥৩॥
স ইতি। স বীতহব্যঃ। ব্যাখ্যাতুং বক্তুম্ ॥৪॥
শৃণ্বিতি। লোকৈঃ সৎকৃতং সম্মানিতম্ ॥৫॥
মনোরিতি। ইতি নাম্না বিশ্রুতো জগতি প্রথিতঃ ॥৬॥

যুধিষ্ঠির বলিলেন—'কুরুকুলশ্রেষ্ঠ বাগ্মিপ্রবর ! আপনি যে, ব্রাহ্মণত্বকে অতিদুর্ল্লভ বলিতেছেন; সে বিষয়ে এই বৃহদ্‌ উপাখ্যান আমি শ্রবণ করিলাম ॥১॥

সাধুশ্রেষ্ঠ ! আমরা শুনিতে পাই পূর্ব্বকালে বিশ্বামিত্র ব্রাহ্মণত্ব লাভ করিয়াছিলেন। আপনি তাহাও দুর্ল্লভই বলেন ॥২॥

প্রভাবশালী গঙ্গানন্দন ! আমি শুনিয়াছি-রাজা বীতহব্যও ব্রাহ্মণত্ব প্রাপ্ত হইয়াছিলেন ; সেই উপাখ্যানই আমি শুনিতে ইচ্ছা করি ॥৩॥

রাজশ্রেষ্ঠ বীতহব্য, কোন্‌ কর্ম্মদ্বারা ব্রাহ্মণত্ব প্রাপ্ত হইয়াছিলেন ; কাহারও বর বা তপস্যাদ্বারা ? তাহা আপনি আমার নিকট বলুন' ॥৪॥

ভীষ্ম বলিলেন—নরনাথ ! রাজা ও রাজর্ষি মহাযশা বীতহব্য দুর্ল্লভ ও লোকসম্মানিত ব্রাহ্মণত্ব, যেভাবে প্রাপ্ত হইয়াছিলেন, তাহা তুমি শ্রবণ কর ॥৫॥

বৎস ! ধর্ম্মানুসারে প্রজাশাসনকারী মহাত্মা মনুর 'শর্য্যাতি' নামে বিখ্যাত ও ধর্ম্মাত্মা একটী পুত্র জন্মিয়াছিল ॥৬॥

তস্যান্বয়ে দ্বৌ রাজন্ ! রাজানৌ সংবভূবতুঃ।
হৈহয়স্তালজঙ্ঘশ্চ বৎসস্য জয়তাং বর ! ॥৭॥
হৈহয়স্য তু রাজেন্দ্র ! দশসু স্ত্রীষু ভারত ! ।
শতং বভূব পুত্রাণাং শূরাণামনিবর্ত্তিনাম্ ॥৮॥
তুল্যরূপপ্রভাবানাং বলিনাং যুদ্ধশালিনাম্।
ধনুর্ব্বেদে চ বেদে চ সর্বত্রৈব কৃতশ্রমাঃ ॥৯॥ (যুগ্মকম্)
কাশিষ্বপি নৃপো রাজন্ ! দিবোদাসপিতামহঃ।
হর্য্যশ্ব ইতি বিখ্যাতো বভূব জয়তাং বরঃ ॥১০॥
স বীতহব্যদায়াদৈরাগত্য পুরুষর্ষভ ! ।
গঙ্গাযমুনয়োর্ম্মধ্যে সংগ্রামে বিনিপাতিতঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। তস্য শর্যাতেঃ অন্বয়ে বংশে জাতস্য বৎসস্য বৎসনাম্নো রাজ্ঞঃ পুত্রৌ, হৈহয়-স্তালজঙ্ঘশ্চ নাম দ্বৌ রাজানৌ সংবভূবতুঃ ॥৭॥

হৈহয়স্যেতি। অনিবর্ত্তিনাং যুদ্ধাদপলায়িনাম্। তে চ সর্ব্ব এব কৃতশ্রমাঃ শ্রমেন কৃতা-ভ্যাসাঃ ॥৮—৯॥

কাশিষ্বিতি। "বহুত্ববদম্বাদেঃ" ইত্যাদিনা বহুবচনম্ ॥১০॥

স ইতি। স হর্য্যশ্বঃ, বীতহব্য ইতি হৈহয়স্যৈব নামান্তরম্, তস্য দায়াদৈঃ পুত্রৈঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

শ্রুতমিতি ॥১—৬॥ তস্য শর্যাতেরন্বয়ে বৎসস্য পুত্রৌ দ্বৌ রাজানাবিতি যোজনা ॥৭—১০॥ বীতহব্যদায়াদৈঃ হৈহয়স্যৈব নামান্তরং বীতহব্য ইতি তৎপুত্রৈঃ ॥১১॥ বৎসানাং

---

বিজয়িশ্রেষ্ঠ রাজা ! সেই শর্য্যাতির বংশে 'বৎস' নামে একজন রাজা হন ; তাঁহার 'হৈহয়' ও 'তালজঙ্ঘ' নামে দুই পুত্র রাজা হইয়াছিলেন ॥৭॥

ভরতনন্দন রাজশ্রেষ্ঠ ! হৈহয় রাজার দশটী স্ত্রীর গর্ভে একশত পুত্র জন্ম-গ্রহণ করে। তাহারা সকলেই বীর, সমানরূপ, সমানপ্রভাব, বলবান্, যুদ্ধনিপুণ ও যুদ্ধ হইতে অনিবর্ত্তী ছিল ; আর তাহারা ধনুর্ব্বেদ, বেদ ও অন্যান্য শাস্ত্র শিক্ষা করিয়াছিল ॥৮—৯॥

রাজা ! ওদিকে কাশিপ্রদেশেও দিবোদাসের পিতামহ 'হর্য্যশ্ব' নামে বিখ্যাত বিজয়িশ্রেষ্ঠ এক রাজা ছিলেন ॥১০॥

নরশ্রেষ্ঠ ! হৈহয় রাজার পুত্রেরা আসিয়া গঙ্গা ও যমুনার মধ্যদেশে যুদ্ধে সেই হর্য্যশ্ব রাজাকে বধ করেন ॥১১॥

---

(৭) বংশেষু জয়তাং বরঃ—পি।

তং তু হত্বা নরপতিং হৈহয়াস্তে মহারথাঃ।
প্রতিজগ্মুঃ পুরীং রম্যাং বৎসানামকুতোভয়াঃ ॥১২॥
হর্য্যশ্বস্য চ দায়াদঃ কাশিরাজোঽভ্যষিচ্যত।
সুদেবো দেবসঙ্কাশঃ সাক্ষাদ্ধর্ম্ম ইবাপরঃ ॥১৩॥
স পালয়ামাস মহীং ধর্ম্মাত্মা কাশিনন্দনঃ।
তৈর্বীতহব্যৈরাগত্য যুধি সর্ব্বৈর্বিনির্জ্জিতঃ ॥১৪॥
তমথাজৌ বিনির্জ্জিত্য প্রতিজগ্মুর্যথাগতম্।
সৌদেবস্ত্বথ কাশীশো দিবোদাসোঽভ্যষিচ্যত ॥১৫॥
দিবোদাসস্তু বিজ্ঞায় বীর্য্যং তেষাং মহাত্মনাম্।
বারাণসীং মহাতেজা নির্ম্মমে শক্রশাসনাৎ ॥১৬॥
বিপ্রক্ষত্রিয়সম্বাধাং বৈশ্যশূদ্রসমাকুলাম্।
নৈকদ্রব্যোচ্চয়বতীং সমৃদ্ধবিপণাপণাম্ ॥১৭॥
গঙ্গায়া উত্তরে কূলে বপ্রান্তে রাজসত্তম!।
গোমত্যা দক্ষিণে কূলে শক্রস্যেবামরাবতীম্ ॥১৮॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

তমিতি। হৈহয়স্যাপত্যানিতি হৈহয়াঃ। বাণপত্য ইত্যন্। অতএব বীতহব্য ইতি হৈহয়স্যৈব নামান্তরমিতি সূচিতম্। বৎসানাং বৎসবংশীয়ানাং নৃপতীনাম্ ॥১২॥

হর্য্যশ্বস্যেতি। সুদেবো নাম, দেবসঙ্কাশো দেবতুল্যঃ ॥১৩॥

স ইতি। স সুদেবঃ। বীতহব্যৈস্তৎপুত্রৈঃ ॥১৪॥

তমিতি। আজৌ যুদ্ধে। সৌদেবঃ সুদেবপুত্রঃ ॥১৫॥

---

মহারথ ও নির্ভয়চিত্ত সেই হৈহয়পুত্রেরা, সেই হর্য্যশ্ব রাজাকে বধ করিয়া বৎস রাজাদের রমণীয় নগরীতে প্রতিগমন করিলেন ॥১২॥

হর্য্যশ্বের পুত্র সাক্ষাৎ অপর ধর্ম্মের ন্যায় ধার্ম্মিক এবং দেবতার তুল্য প্রভাবশালী সুদেব, অভিষিক্ত হইয়া কাশীর রাজা হইলেন ॥১৩॥

কাশিরাজের পুত্র ধর্ম্মাত্মা সেই সুদেব কাশিরাজ্য পালন করিতে লাগিলেন। তখন সেই বীতহব্যের পুত্রেরা সকলে আসিয়া যুদ্ধে তাঁহাকেও জয় করিলেন ॥১৪॥

তাহার পর হৈহয়পুত্রেরা যুদ্ধে সুদেবকে জয় করিয়া যেমন আসিয়াছিলেন, তেমনই চলিয়া গেলেন। তদনন্তর সুদেবের পুত্র দিবোদাস কাশিরাজরূপে অভিষিক্ত হইলেন ॥১৫॥

---

(১৫) সৌদেবিস্ত্বথকাশীশঃ...পি।

তত্র তং রাজশার্দূলং নিবসন্তং মহীপতিম্ ।
আগত্য হৈহয়া ভূয়ঃ পর্য্যধাবন্ত ভারত ! ॥১৯॥
স নিষ্ক্রম্য দদৌ যুদ্ধং তেভ্যো রাজা মহাবলঃ ।
দেবাসুরসমং ঘোরং দিবোদাসো মহাদ্যুতিঃ ॥২০॥
স তু যুদ্ধে মহারাজ ! দিনানাং দশতীর্দ্দশ ।
হতবাহনভূয়িষ্ঠস্ততো দৈন্যমুপাগতঃ ॥২১॥

ভারতকৌমুদী

দিবোদাস ইতি। শক্রস্য ইন্দ্রস্য শাসনাদুপদেশাৎ। বিপ্রক্ষত্রিয়ৈঃ সম্বাধাং ব্যাপ্তাম্। নৈকদ্রব্যাণাং বহ্বাত্মনেকবিধদ্রব্যানাম্ উচ্চয়বতীং সমূহযুক্তাম্ সমৃদ্ধা। বিক্রেয়দ্রব্যপূর্ণা বিপণা বিক্রয়গৃহাণি যেষু তাদৃশা আপণাস্তদ্গৃহশ্রেণয়ো যস্যাং তান্। কূলে তীরে, বপ্রান্তে তীরগতোচ্চমৃত্তিকাসমীপে। গোমত্যা নদ্যাঃ ॥১৬—১৮॥

তত্রেতি। হৈহয়া হৈহয়পুত্রাঃ, পর্য্যধাবন্ত আক্রমিতুম্ ॥১৯॥

স ইতি। তেভ্যো যুদ্ধং দদৌ তৈঃ সহ যুদ্ধঞ্চকার ইত্যর্থঃ ॥২০॥

স ইতি। দশদশতীঃ শতানি সহস্রদিবসান্ যাবদিত্যর্থঃ। নবতিশব্দবৎ দশতিশব্দোঽপি দশগুণিতদশবাচকঃ। দৈন্যমবসাদম্ ॥২১॥

ভারতভাবদীপঃ

বৎসবংশ্যানাং রাজ্ঞাম্ ॥১২—১৭॥ বপ্রান্তে তটসমীপে, "বপ্রঃ স্থানে পুমানস্ত্রী রেণুক্ষেত্রে চয়ে তটে" ইতি মেদিনী ॥১৮—২০॥ দশতীর্দ্দশ সহস্রমিত্যর্থঃ। ষষ্টিসপ্ততিনবতিবদ্দশতিশব্দোঽপি

রাজশ্রেষ্ঠ! মহাতেজা দিবোদাস মহাবল হৈহয়বংশীয়গণের শক্তি জানিয়া, ইন্দ্রের উপদেশক্রমে বারাণসীনগরী নির্ম্মাণ করিলেন। সেই নগরীতে বহুতর ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র বাস করিতে লাগিলেন; নানাবিধ দ্রব্য রক্ষিত হইল; বহুতর বাজার বসাইলেন, তাহাতে নানাবিধ বিক্রেয় দ্রব্যের দোকান সকল স্থাপিত হইল, ইন্দ্রের অমরাবতীর ন্যায় সেই নগরীটী গঙ্গার উত্তর তীরে উচ্চ ভূমির নিকটে এবং গোমতী নদীর দক্ষিণতীরে স্থাপিত হইয়াছিল ॥১৬—১৮॥

ভরতনন্দন! রাজশ্রেষ্ঠ রাজা দিবোদাস সেই বারাণসীনগরীতে বাস করিতে লাগিলেন। হৈহয়বংশীয়েরা পুনরায় আসিয়া সেই নগরী আক্রমণ করিবার জন্য ধাবিত হইল ॥১৯॥

তখন মহাবল ও মহাতেজা রাজা দিবোদাস রাজধানী হইতে নির্গত হইয়া, তাহাদের সহিত দেবাসুর যুদ্ধের ন্যায় ভয়ঙ্কর যুদ্ধ করিতে লাগিলেন ॥২০॥

মহারাজ! বহুদিনব্যাপী যুদ্ধে দিবোদাসের বহুতর বাহন বিনষ্ট হইল; তাহাতে তিনি অবসন্ন হইয়া পড়িলেন ॥২১॥

হতযোধস্ততো রাজন্! ক্ষীণকোশশ্চ ভূমিপঃ।
দিবোদাসঃ পুরীং ত্যক্ত্বা পলায়নপরোঽভবৎ ॥২২॥
গত্বাশ্রমপদং রম্যং ভরদ্বাজস্য ধীমতঃ।
জগাম শরণং রাজা কৃতাঞ্জলিররিন্দম! ॥২৩॥
তমুবাচ ভরদ্বাজো জেষ্ঠঃ পুত্রো বৃহস্পতেঃ।
পুরোধাঃ শীলসম্পন্নো দিবোদাসং মহীপতিম্ ॥২৪॥
কিমাগমনকৃত্যং তে সর্ব্বং প্রব্রূহি মে নৃপ!।
যত্তে প্রিয়ং তৎ করিষ্যে ন মেঽত্রাস্তি বিচারণা ॥২৫॥

রাজোবাচ।

ভগবন্! বৈতহব্যের্ম্মে যুদ্ধে বংশঃ প্রণাশিতঃ।
অহমেকঃ পরিদ্যূনো ভবন্তং শরণং গতঃ ॥২৬॥
শিষ্যস্নেহেন ভগবংস্ত্বং মাং রক্ষিতুমর্হসি।
একশেষঃ কৃতো বংশো মম তৈঃ পাপকর্ম্মভিঃ ॥২৭॥

---

ভাবতকৌমুদী

হতেতি। হতা যোধা যোদ্ধারো যস্য সঃ। পুরীং বারাণসীম ॥২২॥
গত্বেতি। শরণং রক্ষকম্, রাজা দিবোদাসঃ ॥২৩॥
তমিতি। পুরোধা দিবোদাসস্যৈব পুরোহিতঃ ॥২৪॥
কিমিতি। আগমনস্য কৃত্যং প্রয়োজনম্ ॥২৫॥
ভগবন্নিতি। বৈতহব্যৈর্হৈহয়পুত্রৈঃ। পরিদ্যূনোঽতীব সন্তপ্তঃ ॥২৬॥
শিষ্যেতি। একঃ অহমেব শেষো যস্য সঃ ॥২৭॥

---

রাজা! সেই যুদ্ধে বহুতর যোদ্ধা নিহত এবং কোশ ধনশূন্য হইলে রাজা দিবোদাস বারাণসী ত্যাগ করিয়া পলায়ন করিলেন ॥২২॥

শত্রুদমনকারী যুধিষ্ঠির! রাজা দিবোদাস জ্ঞানী ভরদ্বাজের মনোহর আশ্রমে যাইয়া, কৃতাঞ্জলি হইয়া ভরদ্বাজের শরণাপন্ন হইলেন ॥২৩॥

তখন বৃহস্পতির জ্যেষ্ঠপুত্র সচ্চরিত্র পুরোহিত ভরদ্বাজ, রাজা দিবোদাসকে বলিলেন—॥২৪॥

'রাজা! আপনার এখানে আসিবার প্রয়োজন কি, সে সমস্তই আমার নিকট বলুন। আপনার যাহা প্রিয়, তাহা আমি করিব; এবিষয়ে আমার কোন বিচার নাই ॥২৫॥

দিবোদাস বলিলেন—'ভগবন্! হৈহয়বংশীয়েরা যুদ্ধে আমার বংশ বিনষ্ট করিয়াছে; একক আমি অত্যন্ত সন্তপ্ত হইয়া, আপনার শরণাপন্ন হইয়াছি ॥২৬॥

তমুবাচ মহাভাগো ভরদ্বাজঃ প্রতাপবান্।
ন ভেতব্যং ন ভেতব্যং সৌদেব ! ব্যেতু তে ভয়ম্ ॥২৮॥
অহমিষ্টিং করিষ্যামি পুত্রার্থং তে বিশাম্পতে ! ।
বীতহব্যসহস্রাণি যেন ত্বং প্রহরিষ্যসি ॥২৯॥
তত ইষ্টিং চকারর্ষিস্তস্য বৈ পুত্রকামিকীম্।
অথাস্য তনয়ো জজ্ঞে প্রতর্দ্দন ইতি শ্রুতঃ ॥৩০॥
স জাতমাত্রো ববৃধে সমাঃ সদ্যস্ত্রয়োদশ।
বেদঞ্চাপি জগৌ কৃৎস্নং ধনুর্ব্বেদঞ্চ ভারত ! ॥৩১॥
যোগেন চ সমাবিষ্টো ভরদ্বাজেন ধীমতা।
তেজো লোক্যং স সংগৃহ্য তস্মিন্ দেশে সমাবিশৎ ॥৩২॥

---

ভারতকৌমুদী

তমিতি। হে সৌদেব ! সুদেবপুত্র ! ব্যেতু অপগচ্ছতু ॥২৮॥

অহমিতি। ইষ্টিং যাগম্। হে বিশাম্পতে ! প্রজানাথ ! ॥২৯॥

তত ইতি। ঋষির্ভরদ্বাজঃ, পুত্রকামিকীং পুত্রকামেণ সংসৃষ্টাম্ ॥৩০॥

স ইতি। যদা ত্রয়োদশ সমাঃ বৎসরাস্তস্য বয়ঃ, তদা সদ্যো যুগপৎ কৃৎস্নং বেদং ধনুর্ব্বেদঞ্চ জগৌ অধীতবান্ ॥৩১॥

যোগেনেতি। ধীমতা জ্ঞানিনা ভরদ্বাজেন যোগেন যোগবলেন সমাবিষ্টঃ শরীরে প্রবিষ্টঃ স প্রতর্দ্দনঃ লোক্যং লৌকিকং তেজঃ সংগৃহ্য তস্মিন্ দেশে কাশীজনপদে সমাবিশৎ ॥৩২॥

ভারতভাবদীপঃ

দশগুণিতান্ দশ ত্রতে ॥২১—২৫॥ পরিদ্যূনঃ সর্ব্বতো নিরস্তঃ ॥২৬—৩০॥ সদ্যো ববৃধে ত্রয়োদশবার্ষিকোঽভূৎ, সদ্যশ্চ বেদান্ জগৌ ॥৩১॥ যোগেন যোগবলেন, লোক্যং লোকেষু

---

ভগবন্ ! আপনি শিষ্যস্নেহবশতঃ আমাকে রক্ষা করুন। সেই পাপিষ্ঠেরা আমার বংশে একমাত্র আমাকেই অবশিষ্ট রাখিয়াছে' ॥২৭॥

তখন মহাত্মা ও প্রতাপশালী ভরদ্বাজ দিবোদাসকে বলিলেন—'আপনি ভয় করিবেন না, ভয় করিবেন না। আপনার ভয় দূরীভূত হউক ॥২৮॥

নরনাথ ! আমি আপনার পুত্রের জন্য যজ্ঞ করিব; যাহাদ্বারা আপনি সহস্র বীতহব্যকে সংহার করিবেন' ॥২৯॥

ততঃ স কবচী ধন্বী স্তূয়মানঃ সুরর্ষিভিঃ।
বন্দিভির্ব্বন্দ্যমানশ্চ বভৌ সূর্য্য ইবোদিতঃ ॥৩৩॥
স রথী বদ্ধনিস্ত্রিংশো বভৌ দীপ্ত ইবানলঃ।
প্রযযৌ স ধনুর্ধু্ন্বন্ খড়্গী চর্ম্মী শরাসনী ॥৩৪॥
তং দৃষ্ট্বা পরমং হর্ষং সুদেবতনয়ো যযৌ।
মেনে চ মনসা দগ্ধান্ বৈতহব্যান্ স পার্থিবঃ ॥৩৫॥
ততোঽসৌ যৌবরাজ্যে চ স্থাপয়িত্বা প্রতর্দ্দনম্।
কৃতকৃত্যং তদাত্মানং স রাজা অভ্যনন্দত ॥৩৬॥
ততস্তু বৈতহব্যানাং বধায় স মহীপতিঃ।
পুত্রং প্রস্থাপয়ামাস প্রতর্দ্দনমরিন্দমম্ ॥৩৭॥

---

ভাবতকৌমুদী

তত ইতি। কবচী বর্ম্মবান্, ধন্বী ধনুষ্মান্ ॥৩৩॥
স ইতি। বদ্ধনিস্ত্রিংশঃ কটিদেশে ধৃততরবারঃ ॥৩৪॥
তমিতি। সুদেবতনয়ো দিবোদাসঃ। বৈতহব্যান্ বীতহব্যপুত্রান্ ॥৩৫॥
তত ইতি। রাজা দিবোদাসঃ অভ্যনন্দত স্তুতবান্ ॥৩৬॥
তত ইতি। বৈতহব্যানাং বীতহব্যপুত্রানাম্, স দিবোদাসঃ ॥৩৭॥

---

তৎকালে জ্ঞানী ভরদ্বাজ যোগবলে প্রতর্দ্দনের দেহে প্রবেশ করিলেন। তখন প্রতর্দ্দন লৌকিক তেজ ধারণ করিয়া ভরদ্বাজের আশ্রম হইতে সেই বারাণসী দেশে যাইয়া প্রবেশ করিলেন ॥৩২॥

তাহার পর প্রতর্দ্দন বর্ম ও ধনু ধারণ করিলে দেবগণ ও ঋষিগণ তাঁহার প্রশংসা করিতে লাগিলেন এবং বন্দিগণ স্তব করিতে লাগিল। তখন প্রতর্দ্দন উদিত সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে থাকিলেন ॥৩৩॥

ক্রমে কখনও তিনি তরবারীধারণ ও রথারোহণ করিয়া প্রজ্বলিত অগ্নির ন্যায় শোভা পাইতেন, কখন বা তিনি তরবারি, বর্ম্ম ও ধনু ধারণ করিয়া এবং ধনু সঞ্চালন করিতে থাকিয়া রথে বিচরণ করিতেন ॥৩৪॥

তৎকালে রাজা দিবোদাস প্রতর্দ্দনকে দেখিয়া পরম আনন্দ লাভ করিলেন এবং বীতহব্যপুত্রগণকে নিহত বলিয়া মনে করিতে লাগিলেন ॥৩৫॥

তদনন্তর রাজা দিবোদাস প্রতর্দ্দনকে যৌবরাজ্যে স্থাপন করিয়া, তখন

সরথঃ স তু সন্তীর্য্য গঙ্গামাশু পরাক্রমী।
প্রযযৌ বীতহব্যানাং পুরীং পরপুরঞ্জয়ঃ ॥৩৮॥
বৈতহব্যাস্তু সংশ্রুত্য রথঘোষং সমুদ্ধতম্।
নির্যযুর্নগরাকারৈ রথৈঃ পররথারুজৈঃ ॥৩৯॥
নিষ্ক্রম্য তে নরব্যাঘ্রা দংশিতাশ্চিত্রযোধিনঃ।
প্রতর্দ্দনং সমাজগ্মুঃ শরবর্ষৈরুদায়ুধাঃ ॥৪০॥
শস্ত্রৈশ্চ বিবিধাকারৈ রথৌঘৈশ্চ যুধিষ্ঠির !।
অভ্যবর্ষন্ত রাজানং হিমবন্তমিবাম্বুদাঃ ॥৪১॥
অস্ত্রৈরস্ত্রাণি সংবার্য্য তেষাং রাজা প্রতর্দ্দনঃ।
জঘান তান্মহাতেজা বজ্রানলসমৈঃ শরৈঃ ॥৪২॥
কৃত্তোত্তমাঙ্গাস্তে রাজন্ ! ভল্লৈঃ শতসহস্রশঃ।
অপতন্ রুধিরার্দ্রাঙ্গা নিকৃত্তা ইব কিংশুকাঃ ॥৪৩॥

ভারতকৌমুদী

সেতি। সরথো রথারূঢ়ঃ, স প্রতর্দ্দনঃ ॥৩৮॥
বৈতেতি। সমুদ্ধতং গম্ভীরোচ্চম্। পররথানামারুজৈর্ভঙ্গকারিভিঃ ॥৩৯॥
নিষ্ক্রম্যেতি। দংশিতাঃ সন্নদ্ধাঃ। উদায়ুধা উদ্যতাস্ত্রাঃ ॥৪০॥
শস্ত্রৈরিতি। রাজানং প্রতর্দ্দনম্, অম্বুদা মেঘাঃ ॥৪১॥
অস্ত্রৈরিতি। তান্ বীতহব্যপুত্রান্ ॥৪২॥

তখন শত্রুনগরবিজয়ী পরাক্রমী প্রতর্দ্দন রথারোহণপূর্ব্বক সত্বর গঙ্গা উত্তীর্ণ হইয়া বীতহব্যপুত্রগণের পুরীর দিকে গমন করিলেন ॥৩৮॥

তৎকালে বীতহব্যের পুত্রগণ গম্ভীর ও উচ্চ রথশব্দ শুনিয়া, নগরতুল্য ও বিপক্ষরথবিজয়ী রথে আরোহণ করিয়া নির্গত হইলেন ॥৩৯॥

বিচিত্র যোধী ও নরশ্রেষ্ঠ সেই বীতহব্যের পুত্রেরা সন্নদ্ধ ও উদ্যতাস্ত্র হইয়া রাজধানী হইতে নির্গমন করিয়া বাণবর্ষণ করিতে করিতে প্রতর্দ্দনের সম্মুখে উপস্থিত হইলেন ॥৪০॥

যুধিষ্ঠির ! মেঘ সকল যেমন হিমালয় পর্ব্বতের উপরে বারিবর্ষণ করে; সেইরূপ বীতহব্যের পুত্রেরা রথে আরোহণ করিয়া প্রতর্দ্দনের উপরে নানাপ্রকার অস্ত্রবর্ষণ করিতে লাগিল ॥৪১॥

তখন মহাতেজা রাজা প্রতর্দ্দন, নিজের অস্ত্রদ্বারা তাহাদের অস্ত্র সকল প্রতিহত করিয়া, বজ্র ও অগ্নির তুল্য বাণসমূহদ্বারা তাহাদিগকে বধ করিতে লাগিলেন ॥৪২॥

হতেষু তেষু সর্ব্বেষু বীতহব্যঃ সুতেষ্বথ।
প্রাদ্রাবন্নগরং হিত্বা ভৃগোরাশ্রমমপ্যুত ॥৪৪॥
যযৌ ভৃগুঞ্চ শরণং বীতহব্যো নরাধিপঃ।
অভয়ঞ্চ দদৌ তস্মৈ রাজ্ঞে রাজন্! ভৃগুস্তদা ॥৪৫॥
অথানুপদমেবাস্ত তত্রাগচ্ছৎ প্রতর্দ্দনঃ।
স প্রাপ্য চাশ্রমপদং দিবোদাসাত্মজোঽব্রবীৎ ॥৪৬॥
ভো ভোঃ! কেঽত্রাশ্রমে সন্তি ভৃগোঃ শিষ্যা মহাত্মনঃ।
দ্রষ্টুমিচ্ছে মুনিমহং তস্যাচক্ষত মামিতি ॥৪৭॥
স তং বিদিত্বা তু ভৃগুর্নিশ্চক্রামাশ্রমাত্তদা।
পূজয়ামাস চ ততো বিধিনা নৃপসত্তমম্ ॥৪৮॥

---

ভারতকৌমুদী

কৃত্তেতি। কৃত্তানি ছিন্নানি উত্তমাঙ্গানি মস্তকানি যেষাং তে ॥৪৩॥
হতেষ্বিতি। প্রাদ্রবৎ দ্রুতমগচ্ছৎ, হিত্বা পরিত্যজ্য ॥৪৪॥
যযাবিতি। শরণং রক্ষকম্। তস্মৈ বীতহব্যায় ॥৪৫॥
অথেতি। অনুপদং বীতহব্যস্ত পদক্ষেপাৎ পশ্চাদেব ॥৪৬॥
ভো ইতি। তস্য ভৃগোঃ সমীপে, মামাগতমাচক্ষত ব্রূত ॥৪৭॥

ভারতভাবদীপঃ

সর্ব্বেষু বিদ্যমানম্, তস্মিন্ দেশে প্রতর্দ্দনদেহে সমাবিশৎ সমাবেশিতবান্ ॥৩২—৪৬॥ তস্য তং

---

রাজা! তৎকালে বীতহব্যের পুত্রেরা প্রতর্দ্দনের শতসহস্র ভল্লদ্বারা ছিন্ন-মস্তক ও রক্তাক্তদেহ হইয়া ছিন্ন কিংশুকবৃক্ষসমূহের ন্যায় পতিত হইতে থাকিল ॥৪৩॥

ক্রমে সমস্ত পুত্র নিহত হইলে, বীতহব্য আপন রাজধানী পরিত্যাগ করিয়া বেগে ভৃগুর আশ্রমে গমন করিলেন ॥৪৪॥

রাজা! সেখানে যাইয়া বীতহব্য রাজা, ভৃগুর শরণাপন্ন হইলেন; তখন ভৃগু বীতহব্যকে অভয়দান করিলেন ॥৪৫॥

তাহার পর দিবোদাসের পুত্র প্রতর্দ্দন বীতহব্যের পশ্চাৎ পশ্চাৎ সত্বর সেই আশ্রমে আগমন করিলেন এবং তিনি আশ্রমে আসিয়া বলিলেন—॥৪৬॥

হে মহাশয়গণ! এই আশ্রমে মহাত্মা ভৃগুর শিষ্য কে কে আছেন? আমি মুনিকে দেখিতে ইচ্ছা করি; অতএব তাঁহার নিকটে আমার আগমনের বিষয় বলুন ॥৪৭॥

উবাচ চৈনং রাজেন্দ্র ! কিং কার্য্যং ব্রূহি পার্থিব ! ।
স চোবাচ নৃপস্তস্মৈ যদাগমনকারণম্ ॥৪৯॥

রাজোবাচ ।

অয়ং ব্রহ্মন্নিতো রাজা বীতহব্যো বিসর্জ্জ্যতাম্ ।
তস্য পুত্রৈর্হি মে কৃৎস্নো ব্রহ্মন্ ! বংশঃ প্রণাশিতঃ ॥৫০॥
উৎসাদিতশ্চ বিষয়ঃ কাশীনাং রত্নসঞ্চয়ঃ ।
এতস্য বীর্য্যদৃপ্তস্য হতং পুত্রশতং ময়া ॥৫১॥
অস্যেদানীং বধাদদ্য ভবিষ্যাম্যনৃণঃ পিতুঃ ।
তমুবাচ কৃপাবিষ্টো ভৃগুর্ধর্ম্মভৃতাং বরঃ ॥৫২॥
নেহাস্তি ক্ষত্রিয়ঃ কশ্চিৎ সর্বে হীমে দ্বিজাতয়ঃ ।
এতত্তু বচনং শ্রুত্বা ভৃগোস্তথ্যং প্রতর্দ্দনঃ ॥৫৩॥
পাদাবুপস্পৃশ্য শনৈঃ প্রহৃষ্টো বাক্যমব্রবীৎ ।
এবমপ্যস্মি ভগবন্ ! কৃতকৃত্যো ন সংশয়ঃ ॥৫৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। নৃপসত্তমম্ প্রতর্দ্দনম্ ॥৪৮॥
উবাচেতি। এনং প্রতর্দ্দনম্। তস্মৈ ভৃগবে ॥৪৯॥
অয়মিতি। ইতো ভবদাশ্রমাৎ ॥৫০॥
উদিতি। উৎসাদিতো বিধ্বংসিতঃ, বিষয়ো দেশঃ ॥৫১॥
তস্যেতি। অস্য বীতহব্যস্য। পিতুর্দিবোদাসস্য ॥৫২॥

তখন ভৃগু প্রতর্দ্দনকে জানিয়া আশ্রম হইতে নির্গত হইলেন; তৎপরে যথাবিধানে তাঁহার সম্বর্দ্ধনা করিলেন ॥৪৮॥

এবং প্রতর্দ্দনকে বলিলেন—'রাজশ্রেষ্ঠ রাজা ! আমার কি করিতে হইবে বলুন। পরে প্রতর্দ্দন ভৃগুর নিকটে নিজের আগমনের যে কারণ, তাহা বলিলেন ॥৪৯॥

প্রতর্দ্দন কহিলেন—'ব্রাহ্মণ ! এই রাজা বীতহব্যকে আপনার আশ্রম হইতে বাহির করিয়া দিন। কারণ, তাহার পুত্রেরা আমার সমস্ত বংশটাই ধ্বংস করিয়াছে ॥৫০॥

ইহার পুত্রেরা দেশ ও কাশীর রত্নসমূহ উৎসন্ন করিয়াছে। অতএব আমি এই বলদর্পিত বীতহব্যের একশত পুত্রকে সংহার করিয়াছি ॥৫১॥

আজ এখনই ইহাকে বধ করিয়া আমি পিতার নিকটে অনৃণী হইব।' তখন ধার্ম্মিকশ্রেষ্ঠ ভৃগু কৃপাবিষ্ট হইয়া প্রতর্দ্দনকে বলিলেন—॥৫২॥

য এষ রাজা বীর্য্যেণ স্বজাতিং ত্যাজিতো ময়া।
অনুজানীহি মাং ব্রহ্মন্! ধ্যায়স্ব চ শিবেন মাম্ ॥৫৫॥
ত্যাজিতো হি ময়া জাতিমেষ রাজা ভৃগূদ্বহ!।
ততস্তেনাভ্যনুজ্ঞাতো যযৌ রাজা প্রতর্দ্দনঃ ॥৫৬॥
যথাগতং মহারাজ! মুক্ত্বা বিষমিবোরগঃ।
ভৃগোর্বচনমাত্রেণ স চ ব্রহ্মর্ষিতাং গতঃ ॥৫৭॥
বীতহব্যো মহারাজ! ব্রহ্মবাদিত্বমেব চ।
তস্য গৃৎসমদঃ পুত্রো রূপেণেন্দ্র ইবাপরঃ ॥৫৮॥ (বিশেষকম্)
শক্রস্ত্বমিতি যো দৈত্যৈর্নিগৃহীতঃ কিলাভবৎ।
ঋগ্বেদে বর্ত্ততে চাগ্র্যা শ্রুতির্যস্য মহাত্মনঃ ॥৫৯॥

---

ভারতকৌমুদী

নেতি। দ্বিজাতয়ো ব্রাহ্মণাঃ। তথ্যং সত্যম্। এবমপি ভবতো মিথ্যাবাক্যেনাপি ॥৫৩-৫৪॥ য ইতি। রাজা বীতহব্যঃ, স্বজাতিং ক্ষত্রিয়ত্বম্। অনুজানীহি গন্তুম্, শিবেন মঙ্গলেন ॥৫৫॥ ত্যাজিত ইতি। ত্যাজিতঃ, অব্যর্থবাক্যস্য ভবতো বাক্যেনৈবাস্য ক্ষত্রিয়ত্বনাশাৎ তদ্বাক্যোচ্চারণে চ মমৈব হেতুত্বাদিতি ভাবঃ, বিষমিব ক্রোধং মুক্ত্বা। ব্রহ্মবাদিত্বং বেদবক্তৃত্বম্, পুত্রোঽভবদিতি শেষঃ ॥৫৬—৫৮॥

ভারতভাবদীপঃ

প্রতি মামাগতমাচক্ষত কথয়ত ॥৪৭—৫৬॥ আখ্যায়িকাতাৎপর্য্যমাহ—ভৃগোরিতি ॥৫৭ ৫৮॥

---

এখানে কোন ক্ষত্রিয় নাই; ইহারা সকলেই ব্রাহ্মণ! প্রতর্দ্দন ভৃগুর এই সত্যবাক্য শুনিয়া তাঁহার চরণযুগল স্পর্শকরতঃ সন্তুষ্ট হইয়া ধীরে ধীরে এই কথা বলিলেন—'ভগবন্! আমি ইহাতেও কৃতকার্য্য হইলাম, এবিষয়ে কোন্ সন্দেহ নাই ॥৫৩—৫৪॥

যে হেতু আমি আপন বাহুবলে এই বীতহব্য রাজাকে স্বজাতি ত্যাগ করাইয়াছি। ব্রাহ্মণ! এখন আপনি আমাকে যাইবার জন্য অনুমতি করুন এবং আমার মঙ্গল চিন্তা করুন ॥৫৫॥

ভৃগুবংশশ্রেষ্ঠ! আমি এই রাজাকে জাতিত্যাগ করাইয়াছি। মহারাজ! তাহার পর সর্প যেমন বিষত্যাগ করে, সেইরূপ প্রতর্দ্দন রাজা ক্রোধ ত্যাগ করিয়া ভৃগুর অনুমতিক্রমে যেমন আসিয়াছিলেন; তেমন চলিয়া গেলেন। মহারাজ! এদিকে সেই বীতহব্য ভৃগুর বাক্যমাত্রেই ব্রহ্মর্ষিত্ব ও বেদবাদিত্ব লাভ করিলেন। গৃৎসমদনামে সেই বীতহব্যের একটী পুত্র উৎপন্ন হইয়াছিল; সেই গৃৎসমদ রূপে অপর ইন্দ্রের ন্যায় ছিলেন ॥৫৬—৫৮॥

যত্র গৃৎসমদো রাজন্ ! ব্রাহ্মণৈঃ স মহীয়তে ।
স ব্রহ্মচারী বিপ্রর্ষিঃ শ্রীমান্ গৃৎসমদোঽভবৎ ॥৬০॥
পুত্রো গৃৎসমদস্যাপি সুচেতা অভবদ্দ্বিজঃ ।
বর্চ্চাঃ সুচেতসঃ পুত্রো বিহব্যস্তস্য চাত্মজঃ ॥৬১॥
বিহব্যস্য তু পুত্রস্তু বিতত্যস্তস্য চাত্মজঃ ।
বিতত্যস্য সুতঃ সত্যঃ সন্তঃ সত্যস্য চাত্মজঃ ॥৬২॥
শ্রবাস্তস্য সুতশ্চর্ষিঃ শ্রবসশ্চাভবত্তমঃ ।
তমসশ্চ প্রকাশোঽভূত্তনয়ো দ্বিজসত্তমঃ ।
প্রকাশস্য চ বাগিন্দ্রো বভূব জয়তাং বরঃ ॥৬৩॥
তস্যাত্মজশ্চ প্রমতির্ব্বেদবেদাঙ্গপারগঃ ।
ঘৃতাচ্যাং তস্য পুত্রস্তু রুরুর্নামোদপদ্যত ॥৬৪॥
প্রমদ্বরায়াং তু রুরোঃ পুত্রঃ সমুদপদ্যত ।
শুনকো নাম বিপ্রর্ষির্যস্য পুত্রোঽথ শৌনকঃ ॥৬৫॥

---

ভারতকৌমুদী

শক্র ইতি। ইতি ভ্রান্ত্যা। অগ্র্যা শ্রেষ্ঠা শ্রুতিজ্ঞানম্ ॥৫৯॥
যত্রেতি। যত্রাশ্রমে। মহীয়তে পূজ্যতে ॥৬০॥
পুত্র ইতি। দ্বিজো ব্রাহ্মণঃ, অভবৎ ব্রাহ্মণপুত্রত্বাৎ ॥৬১॥
বিহব্যস্যেতি। তস্য বিতত্যস্য চ আত্মজ এব ন তু পরজঃ সুতঃ সত্যঃ ॥৬২॥
শ্রবা ইতি। জয়তাং বরো মহাবীর ইত্যর্থঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৬৩॥
তস্যেতি। ঘৃতাচ্যাং তদাখ্যায়াং স্বর্গবেশ্যায়াম্ ॥৬৪॥

---

দৈত্যগণ যে গৃৎসমদকে 'তুমি ইন্দ্র' এই ভ্রমে নিগৃহীত করিয়াছিল এবং যে মহাত্মার ঋগ্বেদে বিশেষ জ্ঞান ছিল ॥৫৯॥

রাজা ! গৃৎসমদ যে গৃহে বাস করিতেন, ব্রাহ্মণেরা সেই গৃহের পূজা করিতেন এবং রূপবান্ সেই গৃৎসমদ ব্রহ্মচারী ও ব্রহ্মর্ষি ছিলেন ॥৬০॥

গৃৎসমদেরও 'সুচেতা' নামে এক ব্রাহ্মণপুত্র হইয়াছিলেন; সুচেতার পুত্র 'বর্চ্চা' এবং বর্চ্চার পুত্র 'বিহব্য' ॥৬১॥

বিহব্যের পুত্র বিতত্য, বিতত্যের পুত্র সত্য এবং সত্যের পুত্র সন্ত ॥৬২॥

সন্তের পুত্র ঋষি শ্রবা, শ্রবার পুত্র তম, তমের পুত্র ব্রাহ্মণশ্রেষ্ঠ প্রকাশ এবং প্রকাশের পুত্র বিজয়িশ্রেষ্ঠ বাগিন্দ্র ॥৬৩॥

বাগিন্দ্রের পুত্র বেদবেদাঙ্গপারগামী প্রমতি, প্রমতির ঔরসে ঘৃতাচী অপ্সরার গর্ভে রুরুনামে এক পুত্র উৎপন্ন হইয়াছিল ॥৬৪॥

এবং বিপ্রত্বমগমদ্বীতহব্যো নরাধিপঃ।
ভৃগোঃ প্রসাদাদ্রাজেন্দ্র! ক্ষত্রিয়ঃ ক্ষত্রিয়র্ষভ! ॥৬৬॥
তথৈব কথিতো বংশো ময়া গাৎর্সমদস্তব।
বিস্তরেণ মহারাজ! কিমন্যদনুপৃচ্ছসি ॥৬৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন পর্ব্বণি দানধর্ম্মে বীতহব্যোপাখ্যানে উনত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

—:*:—

## ত্রিংশোঽধ্যায়ঃ

—:*:—

যুধিষ্ঠির উবাচ।
কে পূজ্যা বৈ ত্রিলোকেঽস্মিন্মানবা ভরতর্ষভ!।
বিস্তরেণ তদাচক্ষ্ব ন হি তৃপ্যামি কথ্যতঃ ॥১॥

---

ভারতকৌমুদী

প্রমদ্বিতি। প্রমদ্বরায়াং তদাখ্যায়াং ভার্য্যায়াম্ ॥৬৫॥

এবমিতি। ভৃগোঃ প্রসাদাৎ বীতহব্যপরিত্রাণায় তং প্রতি 'প্রসাদেনৈব প্রতর্দ্দনাস্তিকে "সর্ব্বে হীমে দ্বিজাতয়ঃ" ইত্যভিধানাৎ। এতেনাদিপুরুষস্য বীতহব্যস্য ভৃগুবাক্যেনৈব ব্রাহ্মণত্ব-লাভাদাদিপর্ব্বণ্যপি স এব বংশ এব ভৃগুবংশতয়া কথিত ইতি প্রতীয়তে ॥৬৬॥

তথেতি। গৃৎসমদস্তায়মিতি গাৎর্সমদঃ ॥৬৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহা-ভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে উনত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

ভারতভাবদীপঃ

শ্রুতিঃ—"তদু গাৎর্সমদমেতেন বৈ গৃৎসমদ ইন্দ্রস্য প্রিয়ং ধামোপাগচ্ছদি"ত্যাদিকা ॥৫৯—৬৭॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনত্রিংশোঽধ্যায়ঃ ॥২৯॥

---

রুরুর ঔরসে প্রমদ্বরার গর্ভে ব্রহ্মর্ষি শুনক জন্মগ্রহণ করেন; যাঁহার পুত্র ছিলেন শৌনক ॥৬৫॥

রাজশ্রেষ্ঠ ক্ষত্রিয়প্রধান! এইভাবে ক্ষত্রিয়রাজা বীতহব্য ভৃগুর অনুগ্রহে ব্রাহ্মণত্ব লাভ করিয়াছিলেন ॥৬৬॥

মহারাজ! এই আমি তোমার নিকটে বিস্তরক্রমে গৃৎসমদের বংশ বলিলাম। এখন আর কি আছে তাহা জিজ্ঞাসা কর ॥৬৭॥

---

* '...ত্রিংশোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ।

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
নারদস্য চ সবাদং বাসুদেবস্য চোভয়োঃ ॥২॥
নারদং প্রাঞ্জলিং দৃষ্ট্বা পূজয়ানং দ্বিজর্ষভান্।
কেশবঃ পরিপপ্রচ্ছ ভগবন্! কান্নমস্যসি ॥৩॥
বহুমানপরস্তেষু ভগবন্! কান্নমস্যসি।
শক্যং চেচ্ছ্রোতুমিচ্ছামি ব্রূহ্যেতদ্ধর্ম্মবিত্তম! ॥৪॥

নারদ উবাচ।

শৃণু গোবিন্দ! যানেতান্ পূজয়াম্যরিমর্দ্দন!।
ত্বত্তোঽন্যঃ কঃ পুমাল্লোঁকে শ্রোতুমেতদিহার্হতি ॥৫॥

ভারতকৌমুদী

ক ইতি। কথ্যতঃ কথয়তস্তব বাক্যেন ন হি তৃপ্যামি মহামধুরত্বাৎ ॥১॥

অত্রেতি। বাসুদেবস্য বসুদেবপুত্রস্য কৃষ্ণস্য ॥২॥

নারদমিতি। পূজয়ানং পূজয়মানম্, দ্বিজর্ষভান্ ব্রাহ্মণান্ ॥৩॥

বহ্বিতি। বহুমানঃ অতীবগৌরবম্ ॥৪॥

ভারতভাবদীপঃ

কে পূজ্যা ইতি। ব্রাহ্মণ্যস্য দুষ্প্রাপত্বং বিপ্রানুগ্রহৈকলভ্যত্বং চোক্ত্বা পূজ্যত্বহেতূন্ সাধারণানসাধারণান্ স্বধর্ম্মানাহানেনাধ্যায়েন ॥১—৩॥ তেষু মানবেষু বহুমানপরঃ সন্ কান্-

যুধিষ্ঠির বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! এই ত্রিভুবনে কোন্ মানবেরা পূজনীয়, তাহা আপনি বিস্তরক্রমে বলুন। কারণ, আপনি বলিতেছেন; তাহা আমি শুনিতে থাকিয়াও তৃপ্ত হইতেছি না ॥১॥

ভীষ্ম বলিলেন—'এই বিষয়েও পণ্ডিতেরা কৃষ্ণ ও নারদের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

একদা নারদ, কৃতাঞ্জলি হইয়া ব্রাহ্মণশ্রেষ্ঠগণকে পূজা করিতেছেন, ইহা দেখিয়া কৃষ্ণ নারদের নিকট জিজ্ঞাসা করিলেন—ভগবন্! আপনি কাঁহাদিগকে নমস্কার করিতেছেন? ॥৩॥

ভগবন্! ধর্ম্মজ্ঞশ্রেষ্ঠ! আপনি যাঁহাদিগকে নমস্কার করিতেছেন, তাঁহাদের উপরে আপনি অত্যন্ত গৌরব করিয়া থাকেন। আমি যদি শুনিবার যোগ্য হই, তাহা হইলে ইহা জানিতে ইচ্ছা করি' ॥৪॥

(১) বিস্তরেণ মহারাজ! তদাচক্ষ্ব ন তৃপ্যতে—পি।
(৪) ভগবন্! ঘান্নমস্যসি ··বঙ্গ বর্দ্ধ।

বরুণং বায়ুমাদিত্যং পর্জ্জন্যং জাতবেদসম্।
স্থাণুং স্কন্দং তথা লক্ষ্মীং বিষ্ণুং ব্রাহ্মণমেব চ ॥৬॥
বাচস্পতিং চন্দ্রমসমপঃ পৃথ্বীং সরস্বতীম্।
সততং যে নমস্যন্তি তান্নমস্যাম্যহং বিভো! ॥৭॥ (যুগ্মকম্)
তপোধনান্ বেদবিদো নিত্যং বেদপরায়ণান্।
মহার্হান্ বৃষ্ণিশার্দূল! সদা সম্পূজয়াম্যহম্ ॥৮॥
অভুক্ত্বা দেবকার্য্যাণি কুর্ব্বতে যেঽবিকত্থনাঃ।
সন্তুষ্টাশ্চ ক্ষমাযুক্তাস্তান্নমস্যাম্যহং বিভো! ॥৯॥
সম্যগ্ যজন্তি যে চেষ্টীঃ ক্ষান্তা দান্তা জিতেন্দ্রিয়াঃ।
সত্যং ধর্ম্মং ক্ষিতিং গাশ্চ তান্নমস্যামি যাদব! ॥১০॥

---

ভারতকৌমুদী

শৃণ্বিতি। কঃ পুমান্ শ্রোতুমর্হতি, অপি তু কোঽপি নেত্যর্থঃ। অন্যস্য তত্ত্বজিজ্ঞাসুত্বাভাবাৎ ॥৫॥

বরুণমিতি। পর্জ্জন্যং মেঘং তদ্দেবতামিন্দ্রমিত্যর্থঃ, জাতবেদসমগ্নিম্। স্থাণুং শিবম্, বাচস্পতিং বৃহস্পতিম্, অপো জলম্ ॥৬—৭॥

তপ ইতি। মহানর্হঃ পূজা যেষাং তান্ ॥৮॥

অভুক্ত্বেতি। অবিকত্থনা আত্মশ্লাঘারহিতাঃ ॥৯॥

সম্যগিতি। যজন্তি সম্পাদয়ন্তি পূজয়ন্তি চ, ইষ্টীর্যজ্ঞান্, ক্ষান্তাঃ ক্ষমাশীলাঃ, দান্তা বহিরিন্দ্রিয়দমনকরাঃ, জিতেন্দ্রিয়া অন্তরিন্দ্রিয়দমনশীলাঃ ॥১০॥

ভারতভাবদীপঃ

মস্যসীতি যোজ্যম্ ॥৪—৭॥ মহার্হান্ মহান্ অর্হঃ পূজা যেষাম্ অতিপূজ্যানিত্যর্থঃ ॥৮॥

---

নারদ বলিলেন—‘শত্রুদমন কৃষ্ণ! আমি এই যাঁহাদিগকে পূজা করিতেছি, তাঁহাদের বিষয় আপনি শ্রবণ করুন। এই জগতে আপনি ভিন্ন অন্য কোন্ মানুষ ইহা শুনিবার যোগ্য হইবে? ॥৫॥

প্রভাবশালী কৃষ্ণ! বরুণ, বায়ু, সূর্য্য, ইন্দ্র, অগ্নি, শিব, কার্ত্তিক, লক্ষ্মী, বিষ্ণু, ব্রহ্মা, বৃহস্পতি, চন্দ্র, জল, পৃথিবী ও সরস্বতীকে সর্ব্বদা যাঁহারা নমস্কার করেন; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥৬—৭॥

যদুবংশশ্রেষ্ঠ! যাঁহারা তপস্বী, বেদবিৎ ও সর্ব্বদা বেদপরায়ণ সেই সকল মহাপূজনীয় ব্যক্তিদিগকে আমি সর্ব্বদা পূজা করি ॥৮॥

প্রভু! যাঁহারা ভোজন না করিয়া দেবকার্য্য করেন; আত্মশ্লাঘা করেন না এবং সর্ব্বদা সন্তুষ্ট ও ক্ষমাযুক্ত থাকেন; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥৯॥

যে বৈ তপসি বর্ত্তন্তে বনে মূলফলাশনাঃ।
অসঞ্চয়াঃ ক্রিয়াবন্তস্তান্ নমস্যামি যাদব ! ॥১১॥
যে ভৃত্যভরণে শক্তাঃ সততং চাতিথিব্রতাঃ।
ভুঞ্জতে দেবশেষাণি তান্ নমস্যামি যাদব ! ॥১২॥
যে বেদং প্রাপ্য দুর্দ্ধর্ষা বাগ্মিনো ব্রহ্মচারিণঃ।
যাজনাধ্যাপনে যুক্তা নিত্যং তান্ পূজয়াম্যহম্ ॥১৩॥
প্রসন্নহৃদয়াশ্চৈব সর্ব্বসত্ত্বেষু নিত্যশঃ।
আপৃষ্ঠতাপাৎ স্বাধ্যায়ে যুক্তাস্তান্ পূজয়াম্যহম্ ॥১৪॥

ভারতকৌমুদী

য ইতি। মূলানি ফলানি চ অশ্নন্তি ভুঞ্জত ইতি তে ॥১১॥

য ইতি। ভৃত্যানাং পুত্রকলত্রাদীনাং ভরণীয়ানাং ভরণে পোষণে ॥১২॥

য ইতি। দুর্দ্ধর্ষা বাদবিচারে পরৈরজেয়াঃ ॥১৩॥

প্রসন্নেতি। সর্ব্বসত্ত্বেষু সমস্তপ্রাণিষু। আপৃষ্ঠতাপাৎ পূর্ব্বমুখতয়া সূর্য্যেণ পৃষ্ঠতাপপর্য্যন্তম্, মধ্যাহ্নকালং যাবদিত্যর্থঃ। স্বাধ্যায়ে বেদপাঠে যুক্তা নিরতা ভবন্তি ॥১৪॥

ভারতভাবদীপঃ

অবিকত্থনাঃ শ্লাঘাহীনাঃ ॥৯॥ সত্যং ধর্ম্মঞ্চ যজন্তি পূজয়ন্তি, ক্ষিতিং গাশ্চ যজন্তি ব্রাহ্মণেভ্যঃ প্রযচ্ছন্তি। "যজ" দেবপূজাসঙ্গতিকরণদানেষু, এতেঽর্থা যথাসম্ভবমিহ গ্রাহ্যাঃ ॥১০—১৩॥

যদুনন্দন ! যাঁহারা সমীচীনভাবে যজ্ঞসম্পাদন করেন, ক্ষমাশীল হন, অন্তরিন্দ্রিয় ও বহিরিন্দ্রিয়গণকে সংযত রাখেন এবং সত্য, ধর্ম্ম, পৃথিবী ও গো-সমূহের পূজা করেন ; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥১০॥

যদুনন্দন ! যাঁহারা বনে থাকিয়া, কেবল ফল ও মূল ভোজন করিয়া তপস্যা করেন ; সঞ্চয় করেন না অথচ বৈধকার্য্যসকল করিয়া থাকেন ; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥১১॥

যাদব ! যাঁহারা পোষ্যপোষণে সমর্থ, প্রত্যহ অতিথিসেবা করেন এবং দেবগণকে দান করিয়া অবশিষ্ট ভোজন করিয়া থাকেন ; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥১২॥

যাঁহারা বেদ অধ্যয়ন করিয়া বাদবিচারে দুর্জ্জয়, বাক্‌পটু ও ব্রহ্মচারী হন এবং সর্ব্বদা যাজন ও অধ্যাপনে নিরত থাকেন আমি তাঁহাদিগকে পূজা করি ॥১৩॥

যাঁহারা সর্ব্বদা সকল প্রাণীর উপরে প্রসন্নচিত্ত থাকেন এবং মধ্যাহ্নকাল-পর্য্যন্ত বেদপাঠ করেন ; আমি তাঁহাদের পূজা করি ॥১৪॥

গুরুপ্রসাদে স্বাধ্যায়ে যতন্তে যে স্থিরব্রতাঃ।
শুশ্রূষবোঽনসূয়ন্তস্তান্ নমস্যামি যাদব ! ॥১৫॥
সুব্রতা মুনয়ো যে চ ব্রাহ্মণাঃ সত্যসঙ্গরাঃ।
বোঢ়ারো হব্যকব্যানাং তান্ নমস্যামি যাদব ! ॥১৬॥
ভৈক্ষ্যচর্য্যাসু নিরতাঃ কৃশা গুরুকুলাশ্রয়াঃ।
নিঃসুখা নির্ধনা যে তু তান্ নমস্যামি যাদব ! ॥১৭॥
নির্ম্মমা নিষ্প্রতিদ্বন্দ্বা নির্হ্রীকা নিষ্প্রয়োজনাঃ।
যে বেদং প্রাপ্য দুর্দ্ধর্ষা বাগ্মিনো ব্রহ্মবাদিনঃ ॥১৮॥
অহিংসানিরতা যে চ যে চ সত্যব্রতা নরাঃ।
দান্তাঃ শমপরাশ্চৈব তান্ নমস্যামি কেশব ! ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

গুর্ব্বিতি। গুরোঃ প্রসাদে প্রসন্নীকরণে। শুশ্রূষবঃ পিত্রাদীনামপি, অনসূয়ন্তঃ কস্যাপি দোষোঽনাবিষ্কুর্ব্বন্তঃ ॥১৫॥

সুব্রতা ইতি। সুব্রতাঃ শৌচাচারাদিসুষ্ঠুনিয়মযুক্তাঃ, মুনয়ো মননপরাঃ, সত্যসঙ্গরাঃ সত্যপ্রতিজ্ঞাঃ, হব্যানি দেবদেয়দ্রব্যাণি কব্যানি চ পিতৃদেয়দ্রব্যাণি তেষাম্. বোঢ়ারো বাহকাঃ, দেবপিতৃকার্য্যপরায়ণা ইত্যর্থঃ ॥১৬॥

ভৈক্ষ্যেতি। ভৈক্ষ্যচর্য্যাসু ভিক্ষার্থপর্য্যটনেষু ॥১৭॥

নিরিতি। নির্ম্মমাঃ সর্ব্বত্র মমতাহীনাঃ, নিষ্প্রতিদ্বন্দ্বাঃ প্রতিপক্ষরহিতাঃ, নির্হ্রীকাঃ কৌপীনাদিধারণেঽপি নির্লজ্জাঃ, নিষ্প্রয়োজনাঃ সর্ব্বত্র প্রয়োজনশূন্যাঃ। দান্তা বহিরিন্দ্রিয়-দমনশীলাঃ, শমপরা অন্তরিন্দ্রিয়দমনযুক্তাঃ ॥১৮—১৯॥

ভারতভাবদীপঃ

আপৃষ্ঠতাপাৎ যাবন্মধ্যাহ্নম্ ॥১৪॥ স্বাধ্যায়ে ব্রহ্মযজ্ঞে মন্ত্রজপে বা ॥১৫—১৭॥ নির্হ্রীকাঃ দিগম্বরাঃ

যদুনন্দন ! যাঁহারা স্থিরনিয়ম হইয়া গুরুকে প্রসন্ন করিবার পক্ষে ও বেদ-পাঠে যত্নবান্ থাকেন এবং পিতা ও মাতাপ্রভৃতির পরিচর্য্যা করেন ; অথচ কাহারও দোষ প্রকাশ করেন না ; আমি তাঁহাদিগকে নমস্কার করি' ॥১৫॥

যাদব ! যে সকল ব্রাহ্মণ শৌচাচারাদি সুষ্ঠু নিয়মযুক্ত, ব্রহ্মমননশীল, সত্য-প্রতিজ্ঞ এবং দেবকার্য্য ও পিতৃকার্য্যের সম্পাদক ; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥১৬॥

যদুনন্দন ! যাঁহারা ভিক্ষার জন্য পর্য্যটনে ব্যাপৃত, কৃশদেহ, গুরুগৃহাশ্রয়ী, সুখহীন ও নির্ধন ; তাঁহাদিগকে আমি নমস্কার করি ॥১৭॥

কেশব ! যাঁহারা সর্ব্বত্র মমতাশূন্য, প্রতিপক্ষবিহীন, কৌপীনধারণেও

দেবতাতিথিপূজায়াং যুক্তা যে গৃহমেধিনঃ।
কপোতবৃত্তয়ো নিত্যং তান্ নমস্যামি যাদব ! ॥২০॥
যেষাং ত্রিবর্গঃ কৃত্যেষু বর্ত্ততে নোপহীয়তে।
শিষ্টাচারপ্রবৃত্তাশ্চ তান্ নমস্যাম্যহং সদা ॥২১॥
ব্রাহ্মণাঃ শ্রুতসম্পন্না যে ত্রিবর্গমনুষ্ঠিতাঃ।
অলোলুপাঃ পুণ্যশীলাস্তান্ নমস্যামি কেশব ! ॥২২॥
অব্ভক্ষা বায়ুভক্ষাশ্চ সুধাভক্ষাশ্চ যে সদা।
ব্রতৈশ্চ বিবিধৈর্যুক্তাস্তান্ নমস্যামি মাধব ! ॥২৩॥

---

## ভারতকৌমুদী

দেবতেতি। গৃহমেধিনো গৃহস্থাঃ। কপোতানাং পক্ষিণামিব বৃত্তিঃ স্বল্পমাত্রগ্রহণং যেষাং তে ॥২০॥

যেষামিতি। ত্রয়াণাং ধর্ম্মার্থকামানাং বর্গঃ সমূহঃ, কৃত্যেষু কর্ত্তব্যেষু মধ্যে বর্ত্ততে; ন তু উপহীয়তে পরস্পরবাধয়া কোঽপি ন ভ্রশ্যতি ॥২১॥

ব্রাহ্মণা ইতি। শ্রুতসম্পন্নাঃ শাস্ত্রজ্ঞানযুক্তাঃ ॥২২॥

অবিতি। অব্ভক্ষা জলমাত্রপায়িনঃ, সুধাভক্ষাঃ শ্রাদ্ধশেষভোজিনঃ ॥২৩॥

## ভারতভাবদীপঃ

কৌপীনমাত্রমপি পরিগ্রহং ন কুর্ব্বন্তীত্যর্থঃ ॥১৮—১৯॥ কপোতবৃত্তয়ঃ কণশ আদায় যে সংগ্রহং ন কুর্ব্বন্তীত্যর্থঃ ॥২০॥ ত্রিবর্গো ধর্ম্মার্থকামাঃ কৃত্যেষু কর্ত্তুং যোগ্যেষু কর্ম্মসু বর্ত্ততে উত্তম-মধ্যমাধমভাবেন বর্ত্ততে, ন তু হীয়তে অধমমধ্যমোত্তমভাবেনেত্যর্থঃ ॥২১॥ অলোলুপা ইত্যনেন ধর্ম্মমপেক্ষ্য অর্থানাদর উক্তঃ। পুণ্যশীলা ইত্যনেন ধর্ম্মব্যতিরিক্তকামপরিহার উক্তঃ। "ঋতৌ

---

নির্লজ্জ, সর্ব্বত্র নিষ্প্রয়োজন, বেদাধ্যয়ন করিয়া তাহার বাদবিচারে দুর্জ্জয়, বাক্পটু ও বেদবক্তা এবং যাঁহারা অহিংসাব্রতে নিরত কিংবা যে সকল লোক সত্যপরায়ণ, অথচ জিতেন্দ্রিয়; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥১৮—১৯॥

যাদব ! যে সকল গৃহস্থ দেবতা ও অতিথিপূজায় নিরত এবং কপোত-পক্ষীর ন্যায় সর্ব্বদা অল্পমাত্র গ্রহণ করেন; তাঁহাদিগকে আমি নমস্কার করি ॥২০॥

যাঁহাদের কর্ত্তব্যের মধ্যে ধর্ম্ম, অর্থ ও কাম সমানভাবে চলিতে থাকে; কিন্তু কোনটাই লুপ্ত হয় না এবং যাঁহারা শিষ্টাচারে প্রবৃত্ত থাকেন; আমি সর্ব্বদা তাঁহাদিগকে নমস্কার করি ॥২১॥

কেশব ! যে সকল ব্রাহ্মণ শাস্ত্রজ্ঞানসম্পন্ন হইয়া সমানভাবে ধর্ম্ম, অর্থ ও কামের অনুষ্ঠান করেন, কুত্রাপি লোভী হন না, অথচ পুণ্যশীল হন; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥২২॥

অযোনীনগ্নিযোনীংশ্চ ব্রহ্মযোনীংস্তথৈব চ।
সর্ব্বভূতাত্মযোনীংশ্চ তান্ নমস্যামহং সদা ॥২৪॥
নিত্যমেতান্ নমস্যামি কৃষ্ণ! লোককরানৃষীন্।
লোকজ্যেষ্ঠান্ কুলজ্যেষ্ঠাংস্তমোঘ্নান্ লোকসত্তমান্ ॥২৫॥
তস্মাত্ত্বমপি বার্ষ্ণেয়! দ্বিজান্ পূজয় নিত্যদা।
পূজিতাঃ পূজনার্হা হি সুখং দাস্যন্তি তেঽনঘ! ॥২৬॥
অস্মিন্ লোকে সদা হ্যেতে পরত্র চ সুখপ্রদাঃ।
চরন্তে মান্যমানা বৈ প্রদাস্যন্তি সুখং তব ॥২৭॥
যে সর্ব্বাতিথয়া নিত্যং গোষু চ ব্রাহ্মণেষু চ।
নিত্যং সত্যে চাভিরতা দুর্গাণ্যতিতরন্তি তে ॥২৮॥

---

ভারতকৌমুদী

অযোনীমিতি। ন বিদ্যন্তে যোনয়ো যেষাং তান্ অযোনিন্ ব্রহ্মচারিণঃ, অগ্নির্যোনির্ধর্ম্ম-কারণং যেষাং তান্ অগ্নিযোনীন্ অগ্নিহোত্রযাজিনঃ, ব্রহ্ম বেদ এব যোনিঃ পুণ্যহেতুর্যেষাং তান্ ব্রহ্মযোনীন্ নিত্যবেদপাঠিনঃ, সর্ব্বেষু ভূতেষু আত্মা ব্রহ্মজ্ঞানমেব যোনির্ব্বন্ধনিবৃত্তিহেতুর্যেষাং তান্, সর্ব্বত্র ব্রহ্মজ্ঞানকারিণঃ ॥২৪॥

নিত্যমিতি। লোককরান্ লোকসৃষ্টিকারিণঃ কশ্যপাদীন্, লোকজ্যেষ্ঠান্ ভৃগুপ্রভৃতীন্ কুলজ্যেষ্ঠান্ বসিষ্ঠাদীন্, তমোঘ্নান্ তমোগুণনাশকান্ ॥২৫॥

তস্মাদিতি। হে বার্ষ্ণেয়! বৃষ্ণিবংশীয়কৃষ্ণ! ॥২৬॥

অস্মিন্নিতি। পরত্র পরলোকে চ। মান্যমানাঃ পূজ্যমানাঃ ॥২৭॥

ভারতভাবদীপঃ

ভার্য্যামুপেয়াদি”ত্যেতাবানেব কামো ধর্ম্মময়ো নান্যঃ ॥২২॥ সুধা বৈশ্বদেবশেষঃ॥২৩॥ অযোনীন্

---

মাধব! যাঁহারা জলমাত্রপায়ী, বায়ুমাত্রভোজী ও শ্রাদ্ধশেষভোজী হন এবং নানাবিধ ব্রত করেন; আমি তাঁহাদিগকে নমস্কার করি ॥২৩॥

যাঁহারা ব্রহ্মচারী, অগ্নিহোত্রযাজী, বেদপাঠী ও সর্ব্বভূতে ব্রহ্মদর্শী হন; আমি সর্ব্বদা তাঁহাদিগকে নমস্কার করি ॥২৪॥

কৃষ্ণ! আমি সর্ব্বদা এই সকল লোকসৃষ্টিকারী ঋষিগণকে, লোকজ্যেষ্ঠ-গণকে, কুলজ্যেষ্ঠগণকে এবং তমোনাশক লোকশ্রেষ্ঠগণকে নমস্কার করি ॥২৫॥

নিষ্পাপ বৃষ্ণিনন্দন! অতএব আপনিও সর্ব্বদা ব্রাহ্মণগণের পূজা করুন। পূজার যোগ্যদিগকে পূজা করিলে, তাঁহারা আপনার শুভদান করিবেন ॥২৬॥

এই ব্রাহ্মণেরা পূজিত হইয়া ইহলোকে ও পরলোকে মানুষের সুখদান করিতে থাকিয়া বিচরণ করেন। অতএব ইহারা আপনারও সুখদান করিবেন ॥২৭॥

নিত্যং শমপরা যে চ তথা যে চানসূয়কাঃ।
নিত্যস্বাধ্যায়িনো যে চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥২৯॥
সর্ব্বান্ দেবান্ নমস্যন্তি যে চৈকং বেদমাশ্রিতাঃ।
শ্রদ্দধানাশ্চ দান্তাশ্চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩০॥
তথৈব বিপ্রপ্রবরান্ নমস্কৃত্য যতব্রতাঃ।
ভবন্তি যে দানরতা দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩১॥
তপস্বিনশ্চ যে নিত্যং কৌমারব্রহ্মচারিণঃ।
তপসা ভাবিতাত্মানো দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩২॥
দেবতাতিথিভৃত্যানাং পিতৃণাং চার্চ্চনে রতাঃ।
শিষ্টান্নভোজিনো যে চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩৩॥

ভারতকৌমুদী

য ইতি। সর্ব্বেষামেব অতিথীনাং সৎকারকরা ইতি তে ॥২৮॥
নিত্যমিতি। শমপরাঃ শমগুণান্বিতাঃ। দুর্গাণি মহাবিপদঃ ॥২৯॥
সর্ব্বানীতি। শ্রদ্দধানা বিশ্বাসবন্তঃ, দান্তা ইন্দ্রিয়দমনশীলাঃ ॥৩০॥
তথেতি। যতব্রতা ইন্দ্রিয়সংযমে নিরতাঃ ॥৩১॥
তপস্বিন ইতি। কৌমারব্রহ্মচারিণঃ কৌমারকালাদারভ্যৈব ব্রহ্মচারিণঃ ॥৩২॥
দেবতেতি। শিষ্টানি শ্রাদ্ধশেষাদীনি অন্নানি ভুঞ্জত ইতি তে ॥৩৩॥

যাঁহারা সর্বদা সর্বপ্রকার অতিথির সৎকার করেন এবং গো, ব্রাহ্মণ ও সত্যে সতত নিরত থাকেন; তাঁহারা মহাবিপদ অতিক্রম করিতে পারেন ॥২৮॥

যাঁহারা সর্ব্বদা শমগুণান্বিত, যাঁহারা কাহারও দোষ আবিষ্কার করেন না এবং যাঁহারা প্রত্যহ বেদপাঠ করিয়া থাকেন; তাঁহারা মহাবিপদসকল অতিক্রম করিতে পারেন ॥২৯॥

যাঁহারা বিশ্বাসী ও জিতেন্দ্রিয় হইয়া সমস্ত দেবতাকে নমস্কার করেন এবং একমাত্র বেদেরই আশ্রয় করিয়া চলেন, তাঁহারা মহাবিপদ অতিক্রম করিয়া থাকেন ॥৩০॥

যাঁহারা সংযত থাকিয়া ব্রাহ্মণশ্রেষ্ঠগণকে নমস্কার করিয়া তাঁহাদিগকে দান করেন; তাঁহারা মহাবিপদ অতিক্রম করিতে পারেন ॥৩১॥

যাঁহারা তপস্বী, কৌমার বয়স হইতে ব্রহ্মচারী এবং তপস্যাদ্বারা শোধিতচিত্ত; তাঁহারা মহাবিপদ হইতে উত্তীর্ণ হইয়া থাকেন ॥৩২॥

যাঁহারা দেবতা, অতিথি, পোষ্যবর্গ ও পিতামাতার সেবায় নিরত থাকেন এবং শ্রাদ্ধশেষার ভোজন করেন; তাঁহারা মহাবিপদ অতিক্রম করিতে পারেন ॥৩৩॥

অগ্নিমাধায় বিধিবৎ প্রণতা ধারয়ন্তি যে।
প্রাপ্তাঃ সোমাহুতিং চৈব দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩৪॥
মাতাপিত্রোশু শ্রুষু চ সম্যগ্ বর্ত্তন্তি যে সদা।
যথা ত্বং বৃষ্ণিশার্দূলেত্যুক্তৈবং বিররাম সঃ ॥৩৫॥
তস্মাত্ত্বমপি কৌন্তেয়! পিতৃদেবদ্বিজাতিথীন্।
সম্যক্ পূজয়সে নিত্যং গতিমিষ্টামবাপ্স্যসি ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে কৃষ্ণনারদসংবাদে ত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

---

ভারতকৌমুদী

অগ্নিমিতি। ধারয়ন্তি রক্ষন্তি সোমাহুতিম্ অগ্নৌ সোমরসপ্রক্ষেপম্ ॥৩৪॥

মাতেতি। বর্ত্তন্তি অবনতাস্তিষ্ঠন্তি। স নারদঃ ॥৩৫॥

তস্মাদিতি। ত্বং যুধিষ্ঠিরোঽপি ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে ত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

ভারতভাবদীপঃ

অকৃতদারান্, অগ্নিযোনীন্ দারাগ্নিহোত্রযুতান্ ব্রহ্মণো বেদস্য যোনীন্ আশ্রয়ভূতান্ ॥২৪—২৯॥ সর্ব্বানিতি স্বাধ্যায়ে সর্ব্বে যজ্ঞা অন্তর্ভবন্তীত্যর্থঃ ॥৩০—৩৬॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিংশোঽধ্যায়ঃ ॥৩০॥

---

যাঁহারা যথাবিধানে অগ্নিস্থাপনকরতঃ প্রণত হইয়া সোমরসের আহুতি দান করেন; তাঁহারা মহাবিপদ অতিক্রম করিতে পারেন ॥৩৪॥

বৃষ্ণিবংশশ্রেষ্ঠ! আপনি যেমন, এইরূপ যাঁহারা মাতা, পিতা ও গুরুজনের নিকট অবনত হইয়া চলেন, তাঁহারাও মহাবিপদ অতিক্রম করিতে পারেন। এই কথা বলিয়াই নারদ বিরত হইলেন ॥৩৫॥

অতএব কুন্তিনন্দন! তুমিও পিতৃগণ, দেবগণ, ব্রাহ্মণগণ ও অতিথিগণের সমীচীনভাবে সর্ব্বদা পূজা করিতেছ বলিয়া, অভীষ্ট গতি লাভ করিবে ॥৩৬॥

---

* '...একত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বঙ্গ।

# একত্রিংশোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ!।
ত্বত্তোঽহং শ্রোতুমিচ্ছামি ধর্ম্মং ভরতসত্তম! ॥১॥
শরণাগতং যে রক্ষন্তি ভূতগ্রামং চতুর্ব্বিধম্।
কিং তস্য ভরতশ্রেষ্ঠ! ফলং ভবতি তত্ত্বতঃ ॥২॥

ভীষ্ম উবাচ।

ইদং শৃণু মহাপ্রাজ্ঞ! ধর্ম্মপুত্র! মহাযশঃ!।
ইতিহাসং পুরাবৃত্তং শরণার্থং মহাফলম্ ॥৩॥
প্রপাত্যমানঃ শ্যেনেন কপোতঃ প্রিয়দর্শনঃ।
বৃষদর্ভং মহাভাগং নরেন্দ্রং শরণং গতঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

পিতেতি। ত্বত্তস্তবসকাশাৎ ॥১॥

শরণেতি। প্রথমপাদে অক্ষরাধিক্যমার্ষম্। ভূতগ্রামং প্রাণিসমূহম্; চতুর্ব্বিধং জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জরূপম্ ॥২॥

ইদমিতি। ইতিহাসং বৃত্তান্তং পুরাবৃত্তং পূর্ব্বজাতম্, শরণার্থং শরণাগতরক্ষাবিষয়ম্ ॥৩॥

প্রপাত্যেতি। প্রপাত্যমানো নিহন্যমানঃ। বৃষদর্ভং নাম ॥৪॥

ভারতভাবদীপঃ

পিতামহেত্যাদেরধ্যায়স্য পক্ষিমাত্রস্যাপি স্বশরীরদানেন রক্ষণং কার্য্যং কিমুত পূর্ব্বোক্তানাং পূজ্যানামর্থাদিনেতি তাৎপর্য্যম্ ॥১—৩॥ প্রপাত্যমান আকাশাদিতি শেষঃ। বৃষদর্ভমৌশী-

---

যুধিষ্ঠির বলিলেন—'মহাপ্রাজ্ঞ সর্বশাস্ত্রবিশারদ ভরতশ্রেষ্ঠ পিতামহ! আমি আপনার নিকট হইতে ধর্ম্ম শুনিতে ইচ্ছা করি ॥১॥

* ভরতশ্রেষ্ঠ! জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ ও উদ্ভিজ্জ এই চতুর্ব্বিধ প্রাণীর মধ্যে, যে কোন প্রাণী শরণাপন্ন হইলে তাহাকে যাঁহারা রক্ষা করেন, তাঁহাদের যথার্থরূপে কি ফল হয়?' ॥২॥

ভীষ্ম বলিলেন—'মহাপ্রাজ্ঞ যশস্বী ধর্ম্মপুত্র! শরণাগতরক্ষানিবন্ধন মহাফলজনক এই প্রাচীন বৃত্তান্ত শ্রবণ কর ॥৩॥

স তং দৃষ্ট্বা বিশুদ্ধাত্মা ত্রাসাদঙ্কমুপাগতম্।
আশ্বাস্যাশ্বসিহীত্যাহ ন তেঽস্তি ভয়মণ্ডজ ! ॥৫॥
ভয়ং তে সুমহৎ কস্মাৎ কুত্র কিং বা কৃতং ত্বয়া।
যেন ত্বমিহ সম্প্রাপ্তো বিসংজ্ঞো ভ্রান্তচেতনঃ ॥৬॥
নবনীলোৎপলাপীড় ! চারুবর্ণ ! সুদর্শন ! ।
দাড়িমাশোকপুষ্পাক্ষ ! মা ত্রসস্বাভয়ং তব ॥৭॥
মৎসকাশমনুপ্রাপ্তং ন ত্বাং কশ্চিৎ সমুৎসহেৎ।
মনসা গ্রহণং কর্ত্তুং রক্ষাধ্যক্ষপুরস্কৃতম্ ॥৮॥
কাশিরাজ্যং তদদ্যৈব ত্বদর্থং জীবিতং তথা।
ত্যজেয়ং ভব বিস্রব্ধঃ কপোত ! ন ভয়ং তব ॥৯॥

---

ভারতকৌমুদী

স ইতি। অঙ্কং নিজক্রোড়ম্। হে অণ্ডজ ! পক্ষিন্ ॥৫॥

ভয়মিতি। বিসংজ্ঞোঽচেতনপ্রায়ঃ, ভ্রান্তচেতনো বিচলিতচিত্তঃ ॥৬॥

নবেতি। নবনীলোৎপলমিব আপীড়ঃ শেখরো যস্য তৎ সম্বোধনম্। দাড়িম্বাশোকপুষ্পবৎ অক্ষিণী চক্ষুষী যস্য তৎ সম্বোধনম্, মা ত্রসস্ব ন বিভীহি ॥৭॥

মদিতি। সমুৎসহেৎ শক্নুয়াৎ। রক্ষাধ্যক্ষেণ সর্ব্বরক্ষাকারিণা পুরস্কৃতম্ সম্মুখবর্ত্তীকৃতম্ ॥৮॥

কাশীতি। জীবিতং মম জীবনম্। বিস্রব্ধঃ আশ্বস্তঃ ॥৯॥

---

একদা এক শ্যেন পক্ষী প্রিয়দর্শন একটী কপোতকে আক্রমণ করিলে, সেই কপোত মহাত্মা বৃষদর্ভ রাজার শরণাপন্ন হইল ॥৪॥

তখন সেই নির্ম্মলচিত্ত বৃষদর্ভ ভয়ে নিজক্রোড়ে উপস্থিত সেই কপোতটাকে দেখিয়া আশ্বস্ত করিয়া বলিলেন—'পক্ষী ! তোমার কোন ভয় নাই, তুমি আশ্বস্ত হও ॥৫॥

কপোত ! তোমার গুরুতর ভয় হইল কেন ? তুমি কোথায় কি করিয়াছ ? যে হেতু তুমি, অচেতনপ্রায় ও বিচলিতচিত্ত হইয়া এখানে আসিয়াছ ॥৬॥

নূতন নীলোৎপলের ন্যায় তোমার চূড়াটী মনোহরবর্ণ, সুন্দর আকৃতি এবং চক্ষুদুইটী দাড়িম ও অশোক পুষ্পের ন্যায় রক্তবর্ণ। কপোত ! তুমি ভয় করিও না ; তোমার কোন ভয় নাই ॥৭॥

কপোত ! তুমি আমার নিকটে আসিয়াছ ; সুতরাং রক্ষাকারীর সম্মুখে রহিয়াছ। অতএব কোন ব্যক্তি মনোদ্বারাও তোমাকে গ্রহণ করিতে সমর্থ হইবে না ॥৮॥

শ্যেন উবাচ।

মমৈতদ্বিহিতং ভক্ষ্যং ন রাজং স্ত্রাতুমর্হসি।
অতিক্রান্তং চ প্রাপ্তঞ্চ প্রযত্নাচ্চোপপাদিতম্ ॥১০॥
মাংসঞ্চ রুধিরং চাস্য মজ্জা মেদশ্চ মে হিতম্।
পরিতোষকরোহ্যেষ মম মাস্যাগ্রতো ভব ॥১১॥
তৃষ্ণা মে বাধতেঽত্যুগ্রা ক্ষুধা নির্দহতীব মে।
মুঞ্চৈনং ন হি শক্ষ্যামি রাজন্! মন্দয়িতুং ক্ষুধাম্ ॥১২॥
ময়া হ্যনুস্তো হ্যেষ মৎপক্ষনখবিক্ষতঃ।
কিঞ্চিদুচ্ছ্বাসনিঃশ্বাসং ন রাজন্! গোপ্তুমর্হসি ॥১৩॥

ভারতকৌমুদী

মমেতি। বিহিতং বিধাত্রা। অতিক্রান্তং গতপ্রায়জীবনম্, প্রাপ্তং সন্নিহিতম্, উপপাদিতং ধৃতপ্রায়ম্ ॥১০॥

মাংসমিতি। অস্য মম খাদ্যস্য অগ্রতঃ প্রতিবন্ধকতয়া অগ্রবর্ত্তী মা ভব ॥১১॥

তৃষ্ণেতি। তৃষ্ণা রুধিরপিপাসা। নির্দহতি গাত্রাণি। মন্দয়িতুং ভোজনাভাবেন মন্দী কর্ত্তুম্ ॥১২॥

ময়েতি। কিঞ্চিদল্পাবেব উচ্ছ্বাসনিঃশ্বাসৌ যস্য তম্, এনং কপোতং গোপ্তুং রক্ষিতুম্ ॥১৩॥

ভারতভাবদীপঃ

নৃপং শিবিম্ ॥৪—৬॥ নবং নীলং চ যদুৎপলং তস্যাপীড় ইবালঙ্কারভূতশ্চারুর্বর্ণো যস্য ॥৭—৯॥ অতিক্রান্তং গতপ্রায়জীবিতম্ ॥১০॥ অস্য মদন্নস্যাগ্রতোঽন্তরায়ভূতো মা ভব ॥১১॥

কপোত! আজ কাশীরাজ্য ও আমার জীবন পর্য্যন্তও তোমার জন্য আমি ত্যাগ করিতে পারি; তুমি আশ্বস্ত হও, তোমার কোন ভয় নাই ॥৯॥

শ্যেন বলিল—'রাজা! বিধাতা ইহাকে আমার খাদ্যরূপে বিধান করিয়াছেন, ইহার প্রাণ প্রায় গিয়াছে। এ আমার নিকটে আসিয়াছে এবং আমি যত্নপূর্ব্বক প্রায় ইহাকে ধরিয়াছি; এ অবস্থায় আপনি ইহাকে রক্ষা করিতে পারেন না ॥১০॥

এই কপোতের মাংস, রুধির, মজ্জা ও মেদ আমার হিতকারী। অতএব এই কপোত আমার সন্তোষজনক। সুতরাং আপনি আমার প্রতিবন্ধক হইবেন না ॥১১॥

রাজা! অতি ভীষণ পিপাসা আমার পীড়া জন্মাইতেছে এবং ক্ষুধা যেন আমার গাত্র দগ্ধ করিতেছে। অতএব আপনি ইহাকে পরিত্যাগ করুন। কারণ, আমি ক্ষুধামান্দ্য করিতে পারি না ॥১২॥

যদি স্ববিষয়ে রাজন্ ! প্রভুস্ত্বং রক্ষণে নৃণাম্।
খেচরস্য তৃষার্ত্তস্য ন ত্বং প্রভুরথোত্তম ! ॥১৪॥
যদি বৈরিষু ভৃত্যেষু স্বজনব্যবহারয়োঃ।
বিষয়েম্বিন্দ্রিয়াণাঞ্চ আকাশে মা পরাক্রম ॥১৫॥
প্রভুত্বং হি পরাক্রম্য সম্যক্ পক্ষহরেষু তে।
যদি ত্বমিহ ধর্ম্মার্থী মামপি দ্রষ্টুমর্হসি ॥১৬॥
ভীষ্ম উবাচ।
শ্রুত্বা শ্যেনস্য তদ্বাক্যং রাজর্ষির্বিস্ময়ং গতঃ।
সম্ভাব্য চৈনং তদ্বাক্যং তদর্থী প্রত্যভাষত ॥১৭॥

ভারতকৌমুদী

যদীতি। স্ববিষয়ে নিজরাজ্যে। হে উত্তম ! ॥১৪॥

যদীতি। স্বজনঃ জ্ঞাতিপ্রভৃতিঃ, ব্যবহারো বাদিপ্রতিবাদিনো বিচারশ্চ তয়োঃ ইন্দ্রিয়ানাং বিষয়েষু চৌরাদিষু চ যদি পরাক্রমিতুমর্হসীতি শেষঃ, তথাপি আকাশে মা পরাক্রম ॥১৫॥

প্রভুত্বমিতি। পক্ষহরেষু পক্ষসংহারকারিষু শত্রুম্বিত্যর্থঃ, ধর্ম্মার্থী শরণাগতরক্ষণেন; মামপি ক্ষুধার্ত্তম্। শরণাগতরক্ষণে যথা ধর্ম্মঃ, তথা ক্ষুধার্ত্তস্য ভোজনবাধায়ামধর্ম্ম ইতি ভাবঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

তৃষ্ণা এতদ্রুধিরপিপাসা ॥১২—১৪॥ যদি বৈর্য্যাদিষু পরাক্রমসে তদ্যুক্তং ন ত্বাকাশে আকাশচারিষু ॥১৫॥ পক্ষহরেষাজ্ঞাভঙ্গিষু শত্রুষু, মামশত্রুমপি জীবনহরণেন বাধমানস্য তব

রাজা ! আমি ইহার অনুসরণ করিয়াছি এবং আমার পক্ষ ও নখের আঘাতে এ ক্ষতবিক্ষত হইয়াছে। এখন ইহার অল্পমাত্রই শ্বাসপ্রশ্বাস রহিয়াছে; এ অবস্থায় আপনি ইহাকে রক্ষা করিতে পারেন না ॥১৩॥

রাজশ্রেষ্ঠ ! যদিও আপনি নিজের রাজ্যমধ্যে মানবগণকে রক্ষা করিতে সমর্থ হন; তথাপি আকাশচারী তৃষ্ণার্ত্ত পক্ষীকে নিরাশ করিতে সমর্থ নহেন ॥১৪॥

যদিও আপনি শত্রু, ভৃত্য, জ্ঞাতি, বাদী ও প্রতিবাদীর বিচার এবং ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ে পরাক্রম প্রকাশ করিতে পারেন; কিন্তু আকাশে পরাক্রম প্রকাশ করিতে পারেন না ॥১৫॥

রাজা ! আপনার বিপক্ষগণের প্রতি সমীচীনভাবে পরাক্রম প্রকাশ করিয়া প্রভুত্ব প্রকাশ করা উচিত। তারপর আপনি যদি ধর্ম্মার্থী হন; তাহা হইলে আমার প্রতিও দৃষ্টিপাত করিতে পারেন ॥১৬॥

রাজোবাচ।

গোবৃষো বা বরাহো বা মৃগো বা মহিষোঽপি বা।
ত্বদর্থমদ্য ক্রিয়তাং ক্ষুধাপ্রশমনায় তে ॥১৮॥
শরণাগতং ন ত্যজেয়মিতি মে ব্রতমাহিতম্।
ন মুঞ্চন্তি মমাঙ্গানি দ্বিজোঽয়ং পশ্য বৈ দ্বিজ! ॥১৯॥

শ্যেন উবাচ।

ন বরাহং ন চোক্ষাণং ন চান্যান্ বিবিধান্ দ্বিজান্।
ভক্ষয়ামি মহারাজ! কিমন্যাদ্যেন তেন মে ॥২০॥
যস্তু মে বিহিতো ভক্ষ্যঃ স্বয়ং দেবৈঃ সনাতনঃ।
শ্যেনাঃ কপোতান্ খাদন্তি স্থিতিরেষা সনাতনী ॥২১॥

---

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। বিস্ময়ং গতঃ পক্ষিণাপি মানুষবদেবোক্তত্বাৎ। এনং শ্যেনং তদ্বাক্যঞ্চ সম্ভাব্য প্রশস্য, তদর্থী কপোতরক্ষার্থী ॥১৭॥

গবিতি। গোবৃষো গোশ্রেষ্ঠঃ। তে ক্ষুধাপ্রশমনায় ক্রিয়তাং ময়া নিবেদ্যতাম্ ॥১৮॥

শরণেতি। প্রথমপাদে অক্ষরাধিক্যমার্ষম্। আহিতং ধৃতম্। অয়ং দ্বিজঃ পক্ষী কপোতঃ, হে দ্বিজ! শ্যেনপক্ষিন্! ॥১৯॥

নেতি। উক্ষাণং বৃষভম্, দ্বিজান্ পক্ষিণঃ। অন্যৎ আদ্যং ভক্ষ্যং তেন ॥২০॥

য ইতি। সনাতনঃ সদাতনঃ। স্থিতিঃ রীতিঃ ॥২১॥

ভারতভাবদীপঃ

ধর্মার্থিনোঽপ্যধর্মো ভবিষ্যতীতি ভাবঃ ॥১৬॥ এনং শ্যেনং তদ্বাক্যং চ সম্ভাব্য স্তুত্বা, তদর্থী

---

ভীষ্ম বলিলেন—'রাজর্ষি বৃষদর্ভ শ্যেনপক্ষীর সেই বাক্য শুনিয়া বিস্ময়াপন্ন হইলেন এবং শ্যেনপক্ষীর ও তাহার বাক্যের প্রশংসা করিয়া কপোতরক্ষার্থী হইয়া বলিলেন' ॥১৭॥

রাজা বলিলেন—'শ্যেন! আজ তোমার জন্য অর্থাৎ তোমার ক্ষুধা নিবৃত্তির জন্য বৃষ, শূকর, হরিণ, কিংবা মহিষ নিবেদন করিব ॥১৮॥

শরণাগতকে পরিত্যাগ করিব না, এইরূপ ব্রতই আমি অবলম্বন করিয়াছি। পক্ষী! দেখ, এই পক্ষী আমার ক্রোড় পরিত্যাগ করিতেছে না' ॥১৯॥

শ্যেন বলিল—'মহারাজ! বরাহ, বৃষ, বা অন্য নানাবিধ পক্ষী আমি ভক্ষণ করিব না; আপনি সেই সকল অন্য খাদ্য আমাকে দিতে ইচ্ছা করেন কেন? ॥২০॥

---

(২০) কিমন্যাদ্যেন তেন মে—বঙ্গ বর্দ্ধ।

উশীনর ! কপোতে তু যদি স্নেহ তবানঘ ! ।
ততস্ত্বং মে প্রযচ্ছাদ্য স্বমাংসং তুলয়াধৃতম্ ॥২২॥
রাজোবাচ।
মহানমুগ্রহো মেঽদ্য যস্ত্বমেবমিহাত্থ মাম্ ।
বাঢ়মেব করিষ্যামীত্যুক্ত্বাসৌ রাজসত্তমঃ ॥২৩॥
উৎকৃত্যোৎকৃত্যমাংসানি তুলয়া সমতোলয়ৎ ।
অন্তঃপুরে ততস্তস্য স্ত্রিয়ো রত্নবিভূষিতাঃ ॥২৪॥
হাহাভূতা বিনিষ্ক্রান্তাঃ শ্রুত্বা পরমদুঃখিতাঃ ।
তাসাং রুদিতশব্দেন মন্ত্রিভৃত্যজনস্য চ ॥২৫॥
বভূব সুমহান্নাদো মেঘগম্ভীরনিঃস্বনঃ ।
নিরুদ্ধং গগনং সর্ব্বং ব্যভ্রং মেঘৈঃ সমন্ততঃ ॥২৬॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

উশীতি। উশীনরেতি বৃষদর্ভস্যৈব নামান্তরম্। তুলয়া ধৃতং এতৎকপোতমাংসপরিমিতম্ ॥২২॥

মহানিতি। আত্থ ব্রবীষি। উৎকৃত্যোৎকৃত্য নিজগাত্রাদুচ্ছিদ্যোচ্ছিদ্য সমতোলয়ৎ কপোতেন সহ। হাহেতি শব্দো ভূতো যাভ্যস্তাঃ। মেঘস্য গম্ভীরনিঃস্বন ইব। বিগতমভ্রং মেঘো যস্মাৎ তৎ ব্যভ্রমপি সর্ব্বং গগনং সমন্ততো মেঘৈর্নিরুদ্ধম্ ॥২৩—২৬॥

---

স্বয়ং দেবতারাই চিরন্তন আমার যে খাদ্য বিধান করিয়াছেন, তাহা এই কপোত; শ্যেনপক্ষীরা কপোত ভক্ষণ করে, এই রীতিই চিরকাল চলিয়া আসিতেছে ॥২১॥

নিষ্পাপ উশীনর ! এই কপোতে আপনাব যদি স্নেহ হইয়া থাকে, তাহা হইলে আজ তুলাদণ্ডে কপোতের সহিত মাপিয়া, তৎসমান নিজমাংস আমাকে দান করুন ॥২২॥

রাজা বলিলেন—'শ্যেন ! তুমি যে আমাকে এইরূপ বলিলে—ইহা তুমি আজ আমার উপরে গুরুতর অনুগ্রহই করিলে ; নিশ্চয়ই আমি ইহা করিব। এইরূপ বলিয়া, সেই রাজশ্রেষ্ঠ বৃষদর্ভ নিজের মাংসচ্ছেদন করিয়া করিয়া কপোতের সহিত তুলাদণ্ডে মাপিতে লাগিলেন। তখন অন্তঃপুরে তাঁহার রত্নভূষিত ভার্য্যারা এই সংবাদ শুনিয়া অত্যন্ত দুঃখিত হইয়া হাহাকার করিতে থাকিয়া অন্তঃপুর হইতে নির্গত হইলেন ; তৎকালে সেই রাজভার্য্যাগণের এবং মন্ত্রী ও ভৃত্যবর্গের ক্রন্দনের শব্দে মেঘের গম্ভীর শব্দের ন্যায় গুরুতর শব্দ হইতে লাগিল এবং সমস্ত আকাশমণ্ডল মেঘশূন্য হইলেও তৎকালে সকল দিক্ হইতে মেঘ সকল আসিয়া সে আকাশমণ্ডলকে ব্যাপ্ত করিল ॥২৩—২৬॥

মহী প্রচলিতা চাসীত্তস্য সত্যেন কর্ম্মণা।
স রাজা পার্শ্বতশ্চৈব বাহুভ্যামূরুতশ্চ যৎ ॥২৭॥
তানি মাংসানি সংছিদ্য তুলাং পূরয়তেঽশনৈঃ।
তথাপি ন সমস্তেন কপোতেন বভূব হ ॥২৮॥ (যুগ্মকম্)
অস্থিভূতো যদা রাজা নির্ম্মাংসো রুধিরস্রবঃ।
তুলাং ততঃ সমারূঢ় স্বমাংসক্ষয়মুৎসৃজন্ ॥২৯॥
ততঃ সেন্দ্রাস্ত্রয়ো লোকাস্তং নরেন্দ্রমুপস্থিতাঃ।
ভের্য্যশ্চাকাশগৈস্তত্র বাদিতা দেবদুন্দুভিঃ ॥৩০॥
অমৃতেনাবসিক্তশ্চ বৃষদর্ভো নরেশ্বরঃ।
দিব্যৈশ্চ সুমুখৈর্ম্মাল্যৈরভিবৃষ্টঃ পুনঃ পুনঃ ॥৩১॥

ভারতকৌমুদী

মহীতি। সত্যেন সত্যবৎ পুণ্যজনকেন। পার্শ্বতঃ পার্শ্বদ্বয়াৎ, বাহুভ্যাং বাহুযুগলাৎ, ঊরুত ঊরুযুগলাচ্চ, অশনৈঃ সত্বরম্। সমস্তেন নিজমাংসেন, কপোতেন তুল্যতা ন বভূব ॥২৭—২৮॥

অস্থীতি। রুধিরং স্রবতি ক্ষরতীতি রুধিরস্রবঃ। স্বমাংসক্ষয়ং তদ্বেদনাম্ ॥২৯॥

তত ইতি। সেন্দ্রা ইন্দ্রসহিতাঃ। আকাশগৈর্গন্ধর্ব্বাদিভিঃ ॥৩০॥

অমৃতেনেতি। সুমুখৈরতীবসুখকরৈঃ, অভিবৃষ্টঃ সর্ব্বতো বর্ষণাস্পদীকৃতঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

কপোতার্থী ॥১৭—২৭॥ অশনৈঃ শীঘ্রম্ ॥২৮॥ মাংসক্ষয়ং মাংসালয়ং শরীরম্ ॥২৯—৩১॥ নৃশ্যো।

সেই রাজার সত্যের তুল্য পুণ্যজনক কর্ম্মের গুণে পৃথিবী কম্পিত হইল। যে হেতু বৃষদর্ভ রাজা নিজের পার্শ্বদ্বয়, বাহুদ্বয় ও ঊরুদ্বয় হইতে মাংসছেদন করিয়া সত্বর তুলা পূরণ করিতে লাগিলেন; তথাপি সেই সমস্ত মাংসও কপোতের সমান হইল না ॥২৭—২৮॥

যখন রাজা মাংসশূন্য ও অস্থিমাত্রাবশিষ্ট হইয়া রক্তক্ষরণ করিতে লাগিলেন, তখন তিনি নিজমাংস ছেদনের বেদনা অগ্রাহ্য করিয়া তুলার উপরে আরোহণ করিলেন ॥২৯॥

তাহার পর ইন্দ্রের সহিত ত্রিভুবনের লোক সেই রাজার নিকটে উপস্থিত হইল এবং তখন আকাশচারী গন্ধর্ব্বপ্রভৃতি ভেরী ও দেবদুন্দুভি বাজাইতে লাগিল ॥৩০॥

দেবগণ রাজা বৃষদর্ভের দেহে অমৃতসেচন করিতে লাগিলেন এবং তাঁহার উপরে বার বার অত্যন্ত সুখজনক স্বর্গীয় পুষ্পমালা বর্ষণ করিতে থাকিলেন ॥৩১॥

দেবগন্ধর্ব্বসঙ্ঘাতৈরপ্সরোভিশ্চ সর্ব্বতঃ।
নৃত্তৈশ্চৈবোপগীতশ্চ পিতামহ ইব প্রভুঃ ॥৩২॥
হেমপ্রাসাদসম্বাধং মণিকাঞ্চনতোরণম্।
সবৈদুর্য্যমণিস্তম্ভং বিমানং সমধিষ্ঠিতঃ ॥৩৩॥
স রাজর্ষির্গতঃ স্বর্গং কর্ম্মণা তেন শাশ্বতম্।
শরণাগতেষু চৈবং ত্বং কুরু সর্ব্বং যুধিষ্ঠির! ॥৩৪॥
ভক্তানামনুরক্তানামাশ্রিতানাঞ্চ রক্ষিতা।
দয়াবান্ সর্ব্বভূতেষু পরত্র সুখমেধতে ॥৩৫॥
সাধুবৃত্তো হি যো রাজা সদ্‌বৃত্তমনুতিষ্ঠতি।
কিং ন প্রাপ্তুং ভবেত্তেন স্বব্যাজেনেহ কর্ম্মণা ॥৩৬॥

ভারতকৌমুদী

দেবেতি। নৃত্তো নৃত্যবিষয়ীকৃতঃ, পিতামহো ব্রহ্মা প্রভুর্বৃষদর্ভো রাজা ॥৩২।

হেমেতি। হেমপ্রাসাদবৎ স্বর্ণময়দেবভবনবৎ সংবাধং নিরন্তরম্, মণিকাঞ্চনানাং তোরণানি যস্য তৎ, বৈদুর্য্যমণিস্তম্ভৈঃ সহেতি তৎ, সমধিষ্ঠিতো রাজা ॥৩৩॥

স ইতি। শাশ্বতং নিত্যম্। এবং ব্যবহারম্ ॥৩৪॥

ভক্তানামিতি। রক্ষিতা রক্ষকো জনঃ, এধতে বর্দ্ধতে ॥৩৫॥

সাধ্বিতি। সাধুবৃত্তঃ সচ্চরিত্রঃ, সদ্‌বৃত্তং সদাচারম্। স্বব্যাজেন অতীব নিষ্কপটেন ॥৩৬॥

ভারতভাবদীপঃ

নৃত্তোন তোষিতঃ এবমুপগীতঃ ॥৩২—৩৫॥ সাধুবৃত্তঃ সুশীলঃ, সদ্‌বৃত্তং শিষ্টাচারং স্বব্যাজেন

দেবগণ, গন্ধর্ব্বগণ ও অপ্সরোগণ ব্রহ্মার ন্যায় বৃষদর্ভ রাজার সকলদিকে নৃত্য ও গীত করিতে লাগিলেন ॥৩২॥

তখন একখানি স্বর্গীয় বিমান উপস্থিত হইল; তাহা স্বর্ণময় অট্টালিকার ন্যায় নিবিড়, মণিময় ও স্বর্ণময় তোরণযুক্ত এবং বৈদুর্য্যমণিময় স্তম্ভসমন্বিত ছিল; বৃষদর্ভ রাজা সেই বিমানে আরোহণ করিলেন ॥৩৩॥

ক্রমে রাজর্ষি বৃষদর্ভ সেই শরণাগতরক্ষার ফলে চিরস্থায়ী স্বর্গে গমন করিলেন। অতএব যুধিষ্ঠির! তুমিও শরণাগত লোকের প্রতি এইরূপ সমস্ত ব্যবহার করিতে থাক ॥৩৪॥

যে লোক ভক্ত, অনুরক্ত ও আশ্রিত লোকদিগকে রক্ষা করে এবং সর্ব্বভূতে দয়াশীল হয়; পরলোকে তাহার সুখবৃদ্ধি পাইয়া থাকে ॥৩৫॥

সচ্চরিত্র যে রাজা সদাচারের অনুষ্ঠান করেন; তিনি নিজের অত্যন্ত নিষ্কপট কর্ম্মদ্বারা কি প্রাপ্ত না হন? ॥৩৬॥

স রাজর্ষির্বিশুদ্ধাত্মা ধীরঃ সত্যপরাক্রমঃ।
কাশীনামীশ্বরঃ খ্যাতস্ত্রিষু লোকেষু কর্ম্মণা ॥৩৭॥
যোঽপ্যন্যঃ কারয়েদেবং শরণাগতরক্ষণম্।
সোঽপি গচ্ছেত তামেব গতিং ভরতসত্তম! ॥৩৮॥
ইদং বৃত্তং হি রাজর্ষের্বৃষদর্ভস্য কীর্ত্তয়ন্।
পূতাত্মা বৈ ভবেল্লোকে শৃণুয়াদ্‌যশ্চ নিত্যশঃ ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামনুশাসন-পর্ব্বণি দানধর্ম্মে শ্যেনকপোতাখ্যানে একত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

—ঃ*ঃ—

## দ্বাত্রিংশোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।
কিং রাজ্ঞঃ সর্ব্বকৃত্যানাং গরীয়ঃ স্যাৎ পিতামহ!।
কুর্ব্বন্ কিং কর্ম্ম নৃপতিরুভৌ লোকৌ সমশ্নুতে ॥১॥

ভারতকৌমুদী

স ইতি। রাজর্ষির্বৃষদর্ভঃ। কর্ম্মণা শরণাগতরক্ষয়া ॥৩৭॥

য ইতি। কারয়েৎ কুর্য্যাৎ। তাং বৃষদর্ভগতিতুল্যামেব ॥৩৮॥

ইদমিতি। বৃত্তং চরিত্রম্। পূতাত্মা পবিত্রচিত্তঃ ॥৩৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে একত্রিংশোঽধ্যায়ঃ ॥*॥

ভারতভাবদীপঃ

সুতরাং নিষ্কপটেন ॥৩৬—৩৭॥ অস্যাং কথায়াং বিধেয়মাহ—যোঽপীতি ॥৩৮—৩৯॥

ইতি শ্রীমহাভারতে অনুশাসনপর্ব্বণি দানধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একত্রিংশোঽধ্যায়ঃ ॥৩০॥

বিশুদ্ধচিত্ত, ধৈর্য্যশীল ও যথার্থ পরাক্রমশালী কাশীরাজ্যের অধীশ্বর রাজর্ষি সেই বৃষদর্ভ আপন কর্ম্মের ফলে ত্রিভুবনে বিখ্যাত হইয়া গিয়াছেন ॥৩৭॥

*ভরতশ্রেষ্ঠ! অন্য যে লোকও এইরূপ শরণাগতকে রক্ষা করে; সেই লোকও বৃষদর্ভেরই সমানগতি লাভ করিয়া থাকে ॥৩৮॥

জগতে যে মানুষ প্রত্যহ রাজর্ষি বৃষদর্ভের এই চরিত্র কীর্ত্তন বা শ্রবণ করে; সেই মানুষও পবিত্রচিত্ত হয় ॥৩৯॥

* '...দ্বাত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ।

ভীষ্ম উবাচ।

এতদ্রাজ্ঞঃ কৃত্যতমমভিষিক্তস্য ভারত ! ।
ব্রাহ্মণানামনুষ্ঠানমত্যন্তং সুখমিচ্ছতা ॥২॥
কর্ত্তব্যং পার্থিবেন্দ্রেণ তথৈব ভরতর্ষভ ! ।
শ্রোত্রিয়ান্ ব্রাহ্মণানিষ্টান্নিত্যমেবাভিপূজয়েৎ ॥৩॥
পৌরজানপদাংশ্চাপি ব্রাহ্মণাংশ্চ বহুশ্রুতান্ ।
সান্ত্বেন ভোগদানেন নমস্কারৈস্তথার্চ্চয়েৎ ॥৪॥
এতৎ কৃত্যতমম্ রাজ্ঞো নিত্যমেবোপলক্ষয়েৎ ।
যথাত্মানং যথা পুত্রাংস্তথৈতান্ প্রতিপালয়েৎ ॥৫॥
যে চাপ্যেষাং পূজ্যতমাস্তান্ দৃঢ়ং প্রতিপূজয়েৎ ।
তেষু শান্তেষু তদ্রাষ্ট্রং সর্ব্বমেব বিরাজতে ॥৬॥

---

ভারতকৌমুদী

কিমিতি। উভৌ লোকৌ স্বর্গমর্ত্ত্যৌ। সমশ্নুতে সুখাস্পদতয়ানুভবতি ॥১॥
এতদিতি। কৃত্যতমং কর্ত্তব্যেষু শ্রেষ্ঠম্। অনুষ্ঠানং সম্মানবিধানম্ ॥২॥
কর্ত্তব্যমিতি। শ্রোত্রিয়ান্ বেদবিদঃ, ইষ্টান্ প্রিয়ান্ ॥৩॥
পৌরেতি। বহুশ্রুতান্ বহুশাস্ত্রজ্ঞান্। সান্ত্বেন মধুরবাক্যেন ॥৪॥
এতদিতি। কৃত্যতমং কর্ত্তব্যশ্রেষ্ঠম্। এতান্ ব্রাহ্মণান্ ॥৫॥
য ইতি। এষাং ব্রাহ্মণানাং মধ্যে শমদমাদিনা পূজ্যতমাঃ ॥৬॥

ভারতভাবদীপঃ

কিং রাজ ইত্যধ্যায়স্য তাৎপর্য্যং স্পষ্টম্ ॥১॥ অনুষ্ঠানমারাধনম্ ॥২—৫॥ এষাং ব্রাহ্মণানাং

---

যুধিষ্ঠির বলিলেন—‘পিতামহ ! রাজার সমস্ত কার্য্যের মধ্যে কোন্ কার্য্য শ্রেষ্ঠ এবং রাজা কোন্ কার্য্য করিয়া ইহলোক ও পরলোকে সুখ অনুভব করেন ?’ ॥১॥

ভীষ্ম বলিলেন—‘ভরতনন্দন ! অভিষিক্ত রাজার পক্ষে ইহাই সর্ব্বশ্রেষ্ঠ কার্য্য যে, তিনি অত্যন্ত সুখ অভিলাষ করিয়া ব্রাহ্মণগণের পূজা করিবেন ॥২॥

ভরতশ্রেষ্ঠ ! রাজা তাহাই করিবেন যে, তিনি সর্ব্বদাই অভীষ্ট বেদবিদ্ ব্রাহ্মণগণের পূজা করিবেন ॥৩॥

পুরবাসী ও দেশবাসী লোকদিগকে এবং বহুশাস্ত্রজ্ঞ ব্রাহ্মণগণকে মধুর বাক্য, ভোগ্য বস্তু দান ও নমস্কার দ্বারা পূজা করিবেন ॥৪॥

ইহাই রাজার সর্ব্বদা প্রধান কার্য্য লক্ষ্য করিবে যে, তিনি নিজের মত ও পুত্রগণের তুল্য ব্রাহ্মণগণকে প্রতিপালন করেন ॥৫॥

তে পূজ্যাস্তে নমস্কার্য্যা মান্যাস্তে পিতরো যথা।
তেম্বেব যাত্রা লোকানাং ভূতানামিব বাসবে ॥৭॥
অভিচারৈরুপায়ৈশ্চ দহেয়ুরপি চেতসা।
নিঃশেষং কুপিতাঃ কুর্য্যুরুগ্রাঃ সত্যপরাক্রমাঃ ॥৮॥
নান্তমেষাং প্রপশ্যামি ন দিশশ্চাপ্যপাবৃতাঃ।
কুপিতাঃ সমুদীক্ষন্তে দাবেষ্বগ্নিশিখা ইব ॥৯॥
বিভ্যত্যেষাং সাহসিকা গুণাস্তেষামতীব হি।
কূপা ইব তৃণাচ্ছন্না বিশুদ্ধা দ্যৌরিবাপরে ॥১০॥

ভাবতকৌমুদী

ত ইতি। যাত্রা শুভনিষ্পত্তিঃ, বাসবে ইন্দ্রাধিষ্ঠিতে মেঘে ॥৭॥
অভীতি। অভিচারৈঃ শ্যেনযাগাদিভিঃ, উপায়ৈরভিশাপাদিভিঃ ॥৮॥
নেতি। অন্তমুপশমম্, অপাবৃতাঃ সংচ্ছন্নাঃ। দাবেষু বনেষু ॥৯॥
বিভ্যতীতি। সাহসিকা অপি জনা এষাং ব্রাহ্মণানাং বিভ্যতি ॥১০॥

ভারতভাবদীপঃ

মধ্যে ॥৬॥ বাসবে পর্জ্জন্যে ॥৭॥ অভিচারৈঃ শ্যেনাদিভিঃ, উপায়ৈঃ কৌলিকশাস্ত্রপ্রসিদ্ধৈঃ, চেতসা সঙ্কল্পমাত্রেণ ॥৮॥ অন্তং নাশকরম্, দিশশ্চৈষাং নাপাবৃতাঃ সর্ব্বত্রাকুন্ঠিতা গতিরেষামিত্যর্থঃ। অগ্নিশিখা ইব দহন্তঃ ॥৯॥ এষাম্ এভ্যঃ সাহসিকা অকার্য্যকারিণোঽপি বিভ্যতি

এই ব্রাহ্মণদেব মধ্যে যাঁহাবা বিশেষ পূজনীয়; মানুষ তাঁহাদিগকে বিশেষ ভাবে পূজা কবিবে। তাঁহাবা শান্ত থাকিলে সেই রাজ্য সমস্তই শোভা পাইতে থাকে ॥৬॥

পিতার ন্যায় সেই ব্রাহ্মণেবা পূজনীয়, নমস্করণীয় এবং মাননীয়। ভূতসমূহের যেমন মেঘের উপরে মঙ্গল নির্ভর করে; তেমন ব্রাহ্মণদের উপরেই মনুষ্যগণের মঙ্গল নির্ভর করিয়া থাকে ॥৭॥

যথার্থ পরাক্রমশালী ব্রাহ্মণেবা ক্রুদ্ধ হইয়া ভীষণ মূর্ত্তিধারণ করিয়া অভিচার বা অন্য উপায়ে কিংবা কেবল মনদ্বারাও দগ্ধ করিতে পারেন এবং একেবারে নিঃশেষ করিতেও সমর্থ হন ॥৮॥

আমি এই ব্রাহ্মণদের উপশমের উপায় বা আবৃত কোন দিক্ দেখিতে পাই না। ইহারা কুপিত হইয়া বনে অগ্নিশিখার ন্যায় সকল দিক্ দেখিয়া থাকেন ॥৯॥

অত্যন্ত সাহসী লোকেরাও ব্রাহ্মণদের ভয় করিয়া থাকেন। কারণ, তাঁহাদের গুণ অত্যন্ত। অনেকে তৃণাবৃত কূপের ন্যায় থাকেন; আবার অনেকে আকাশের ন্যায় নির্ম্মলভাবে প্রকাশ পান ॥১০॥

প্রসহ্যকারিণঃ কেচিৎ কার্পাসমৃদবোঽপরে।
সন্তি চৈষামতিশঠাস্তথৈবান্যে তপস্বিনঃ ॥১১॥
কৃষিগোরক্ষ্যমপ্যেকে ভৈক্ষ্যমন্যেঽপ্যনুষ্ঠিতাঃ।
চৌরাশ্চান্যেঽনৃতাশ্চান্যে তথান্যে নটনর্ত্তকাঃ ॥১২॥
সর্বকর্ম্মসহাশ্চান্যে পার্থিবেম্বিতরেষু চ।
বিবিধাকারযুক্তাশ্চ ব্রাহ্মণা ভরতর্ষভ ! ॥১৩॥

---

## ভারতকৌমুদী

প্রসহ্যেতি। কেচিত্তপস্বিনঃ পরশুরামাদয়ঃ, প্রসহ্যকারিণো বলেন কার্ত্তবীর্য্যার্জ্জুনাদি-ঘাতিনঃ; অপরে তপস্বিনঃ শুকাদয়ঃ কার্পাসবৎ তত্তুলকবদ্ মৃদবঃ কোমলাঃ, তথৈবান্যে তপস্বিনঃ অগস্ত্যাদয়ঃ, অতিশঠা অতিশাঠ্যেনৈব নহুষস্য সর্পত্বপ্রাপকাঃ সন্তি ॥১১॥

কৃষীতি। একে উদ্দালকাদয়ঃ কৃষিম্, গোরক্ষ্যম্ উপমন্যুপ্রভৃতয়ঃ, অন্যে রৈভ্যাদয়ঃ ভৈক্ষ্যঞ্চ অনুষ্ঠিতা। অন্যে বিশ্বামিত্রাদয়ঃ, চৌরা মৃতকুক্কুরমাংসহরণাৎ, অন্যে নারদাদয়শ্চ, অনৃতা মিথ্যাবাদিনো মিথ্যাবাদেনৈব কলহঘটনাৎ, তথা অন্যে ভরতাদয়শ্চ নাট্যাদিকরণেন নটনর্ত্তকা বর্ত্তন্তে ॥১২॥

সর্ব্বেতি। সর্ব্বাণি কর্ম্মাণি সহন্তে কর্ত্তুং শক্নুবন্তীতি তে। বিবিধাকারযুক্তা জমদগ্নি-প্রভৃতয়ঃ ॥১৩॥

## ভারতভাবদীপঃ

কিমুত বিবেকিনঃ। ছন্নাঃ কেচিজ্জড়ভরতাদয়ঃ। অপরে বসিষ্ঠাদয়ঃ ॥১০॥ প্রসহ্যকারিণো দুর্ব্বাসঃপ্রভৃতয়ঃ। মৃদবো গৌতমাদয়ো যে পাদচারেঽপি হিংসাভয়াৎ পাদয়োরেবাক্ষি চক্রু-রিত্যক্ষপাদত্বং গতাঃ। অতিশঠা অগস্ত্যাদয়ো বাতাপিং জরয়িতুং মাংসে লোলুপতাং দর্শয়ন্তঃ ॥১১॥ কৃষিং কুর্ব্বন্তঃ উদ্দালকগুর্ব্বাদয়ঃ। গোরক্ষং গুরোরেব উপমন্যুপ্রভৃতয়ঃ। ভৈক্ষ্যং দত্তাত্রেয়াদয়ঃ। চৌরা বাল্মীকিবিশ্বামিত্রাদয়ঃ। অনৃতাঃ কলহপ্রিয়া নারদাদয়ঃ।

---

কতকগুলি তপস্বী বলপূর্ব্বক কার্য্য করেন; অন্য তপস্বীরা কার্পাসতূলকের ন্যায় কোমল থাকেন এবং অপর তপস্বীরা অত্যন্ত শঠ বলিয়া বিবেচিত হন ॥১১॥

অনেক ব্রাহ্মণ কৃষি ও গোপালন করেন; অন্য ব্রাহ্মণেরা ভিক্ষা করিয়া থাকেন; অনেকে চুরিও করেন; কেহ কেহ মিথ্যা বলেন এবং অন্য ব্রাহ্মণেরা ক্ষেত্রবিশেষে নট বা নর্ত্তক হন ॥১২॥

ভরতশ্রেষ্ঠ! অনেক ব্রাহ্মণ রাজভবনে বা অন্যের গৃহে সর্ব্বপ্রকার কর্ম্ম করিতে সমর্থ হন; আবার অনেক ব্রাহ্মণ নানাবিধ আকার ধারণ করিয়া চলেন ॥১৩॥

নানাকর্ম্মসু রক্তানাং বহুকর্ম্মোপজীবিনাম্ ।
ধর্ম্মজ্ঞানাং সতাং তেষাং নিত্যমেবানুকীর্ত্তয়েৎ ॥১৪॥
পিতৃণাং দেবতানাঞ্চ মনুষ্যোরগরক্ষসাম্ ।
পুরাপ্যেতে মহাভাগা ব্রাহ্মণা বৈ জনাধিপ ! ॥১৫॥
নৈতে দেবৈর্নপিতৃভির্নগন্ধর্ব্বৈর্ন রাক্ষসৈঃ ।
নাসুরৈর্ন পিশাচৈশ্চ শক্যা জেতুং দ্বিজাতয়ঃ ॥১৬॥
অদৈবং দৈবতং কুর্য্যুর্দৈবতং চাপ্যদৈবতম্ ।
যমিচ্ছেয়ুঃ স রাজা স্যাদ্ যো নেষ্টঃ স পরাভবেৎ ॥১৭॥
পরিবাদঞ্চ যে কুর্য্যুর্ব্রাহ্মণানামচেতসঃ ।
সত্যং ব্রবীমি তে রাজন্ ! বিনশ্যেয়ুর্ন সংশয়ঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

নানেতি। রক্তানামনুরক্তানাম্। বস্তুতস্তু ধর্ম্মজ্ঞানাং তেষাং ব্রাহ্মণানাং ধর্ম্মজ্ঞত্বাদিকং নিত্যমেবানুকীর্ত্তয়েৎ ॥১৪॥

পিতৃণামিতি। এতে মহাভাগা ব্রাহ্মণাঃ পুরাপি পূজ্যা আসন্নিতি শেষঃ ॥১৫॥

নেতি। জেতুং ন শক্যা অজেয়তপোবলান্বিতত্বাৎ ॥১৬॥

অদৈবমিতি। অদৈবমদেবম্। পরাভবেৎ রাজা ভবিতুং ন শক্নুয়াৎ ॥১৭॥

পরীতি। অচেতনো নিন্দিতচিত্তাঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

নটনর্ত্তকাঃ ভরতাদয়ঃ ॥১২॥ সর্বকর্ম্মসহাঃ সমুদ্রশোষণাদাবপি সমর্থাঃ ॥১৩॥ নানেতি। স্বরূপ-প্রচ্ছাদনার্থং লোকরক্ষার্থং বা নিষিদ্ধেনাপি কর্ম্মণা বর্ত্তমানাঃ বস্তুতস্তু ধর্ম্মজ্ঞাস্তেষাং তান্

---

ব্রাহ্মণেরা নানাকার্য্যে অনুরক্ত থাকেন এবং বহুকার্য্য অবলম্বন করিয়া জীবনধারণ করেন ; তথাপি তাঁহারা ধর্ম্মজ্ঞ ও সাধু হইলে সর্বদা তাঁহাদের সেই গুণেরই কীর্ত্তন করিবে ॥১৪॥

নরনাথ ! এই মহাত্মা ব্রাহ্মণেরা পূর্ব্বকালেও দেবগণ, পিতৃগণ, মনুষ্যগণ, নাগগণ ও রাক্ষসগণের পূজনীয়ই ছিলেন ॥১৫॥

দেবগণ, পিতৃগণ, গন্ধর্ব্বগণ, রাক্ষসগণ, অসুরগণ কিংবা পিশাচগণও ব্রাহ্মণদিগকে জয় করিতে সমর্থ হন না ॥১৬॥

* ব্রাহ্মণেরা অদেবতাকেও দেবতা করিতে পারেন আবার দেবতাকেও অদেবতা করিতে সমর্থ হন এবং তাঁহারা যাঁহাকে রাজা করিতে ইচ্ছা করেন, তিনি রাজা হন ; আর যাঁহাকে রাজা করিতে ইচ্ছা না করেন, তিনি সে বিষয়ে পরাভূত হন ॥১৭॥

নিন্দাপ্রশংসাকুশলাঃ কীর্ত্ত্যকীর্ত্তিপরায়ণাঃ।
পরিকুপ্যন্তি তে রাজন্! সততং দ্বিষতাং দ্বিজাঃ ॥১৯॥
ব্রাহ্মণা যং প্রশংসন্তি পুরুষঃ স প্রবর্দ্ধতে।
ব্রাহ্মণৈর্যঃ পরাকৃষ্টঃ পরাভূয়াৎ ক্ষণাদ্ধি সঃ ॥২০॥
শকা যবনকাম্বোজাস্তাস্তাঃ ক্ষত্রিয়জাতয়ঃ।
বৃষলত্বং পরিগতা ব্রাহ্মণানামদর্শনাৎ ॥২১॥
দ্রাবিড়াশ্চ কলিঙ্গাশ্চ কুলিন্দাশ্চাপ্যুশীনরাঃ।
কোলিসর্পা মাহিষকাস্তাস্তাঃ ক্ষত্রিয়জাতয়ঃ ॥২২॥
বৃষলত্বং পরিগতা ব্রাহ্মণানামদর্শনাৎ।
শ্রেয়ান্ পরাজয়স্তেভ্যো ন জয়ো জয়তাং বর! ॥২৩॥ (যুগ্মকম্)

---

## ভারতকৌমুদী

নিন্দেতি। দ্বিষতামুপরি, দ্বিজা ব্রাহ্মণাঃ ॥১৯॥

ব্রাহ্মণা ইতি। প্রবর্দ্ধতে উন্নতিং লভতে ॥২০॥

শকা ইতি। বৃষলত্বং শূদ্রত্বম্, পরিগতাঃ সংস্কারাভাবেন প্রাপ্তাঃ ॥২১॥

দ্রাবিড়া ইতি। দ্রাবিড়াদয়স্তত্তদ্দেশবাসিনঃ। তেভ্যো ব্রাহ্মণেভ্যঃ, ন জয়ো মহোপকারিষু তীব্রপ্রহারস্যাবশ্যম্ভাবাৎ ॥২২—২৩॥

## ভারতভাবদীপঃ

নিত্যমেবানুকীর্ত্তয়েৎ ॥১৪॥ এতে পূজ্যা ইতি শেষঃ। যতো মহাভাগাঃ ॥১৫—১৮॥ পরায়ণাঃ

---

রাজা! যে দুষ্টচিত্তেরা ব্রাহ্মণগণের অপবাদ করে; আমি সত্য বলিতেছি—তাহারা বিনষ্ট হয়; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১৮॥

রাজা! নিন্দা ও প্রশংসায় নিপুণ এবং লোকের যশ ও অযশস্থাপনে ব্যাপৃত সেই ব্রাহ্মণেরা বিদ্বেষিগণের উপরে সর্ব্বদাই কুপিত হইয়া থাকেন ॥১৯॥

ব্রাহ্মণেরা যাহাকে প্রশংসা করেন; সেই মানুষ উন্নতি লাভ করে, আর ব্রাহ্মণেরা যাহার নিন্দা করেন; সে মানুষ ক্ষণকালমধ্যেই পরাভূত হয় ॥২০॥

শক, যবন ও কাম্বোজপ্রভৃতি সেই সেই ক্ষত্রিয় জাতিরা ব্রাহ্মণ দেখিতে না পাওয়ায় শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছে ॥২১॥

বিজয়িশ্রেষ্ঠ! দ্রাবিড়, কলিঙ্গ, পুলিন্দ, উশীনর, কোলিসর্প ও মাহিষক-দেশবাসী সেই সেই ক্ষত্রিয়জাতিরা ব্রাহ্মণগণের অদর্শননিবন্ধন শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছে। অতএব সেই ব্রাহ্মণগণ হইতে পরাজয়ও বরং ভাল, কিন্তু, জয় নহে ॥২২—২৩॥

যস্তু সর্ব্বমিদং হন্যাদ্ ব্রাহ্মণঞ্চ ন তৎসমম্।
ব্রহ্মবধ্যা মহান্ দোষ ইত্যাহুঃ পরমর্ষয়ঃ ॥২৪॥
পরিবাদো দ্বিজাতীনাং ন শ্রোতব্যঃ কথঞ্চন।
আসীতাধোমুখস্তূষ্ণীং সমুত্থায় ব্রজেচ্চ বা ॥২৫॥
ন স জাতোঽজনিষ্যদ্বা পৃথিব্যামিহ কশ্চন।
যো ব্রাহ্মণনিরোধেন সুখং জীবিতুমুৎসহেৎ ॥২৬॥
দুর্গ্রাহ্যো মুষ্টিনা বায়ুর্দুঃস্পর্শঃ পাণিনা শশী।
দুর্দ্ধরা পৃথিবী রাজন্! দুর্জ্জয়া ব্রাহ্মণা ভুবি ॥২৭॥
ব্রাহ্মণেনেব সততং ভৃশং সম্পরিপূজয়েৎ।
এতে হি সোমরাজান ঈশ্বরাঃ সুখদুঃখয়োঃ ॥২৮॥

ভারতকৌমুদী

য ইতি। যো জন ইদং সর্ব্বং ক্ষত্রিয় বৈশ্যশূদ্ররূপং বর্ণত্রয়ম্ একং ব্রাহ্মণঞ্চ হন্যাৎ, তদ্ভয়ং পাপং ন সমম্। তত্র কারণমাহ—ব্রহ্মবধ্যেতি ॥২৪॥

পরীতি। দ্বিজাতীনাং ব্রাহ্মণানাম্। আসীত উপবিশেৎ ॥২৫॥

নেতি। জাত ইতি ভবিষ্যতি "ক্ত" ব্রাহ্মণানাং নিরোধেন বিঘ্নাচরণেন, উৎসহেৎ শক্নুয়াৎ ॥২৬॥

দুরিতি। দুঃখেন ধ্রিয়স্তে হস্তেনোত্তোল্য রক্ষ্যত ইতি দুর্দ্ধরা ॥২৭॥

ব্রাহ্মণানিতি। সোমশ্চন্দ্রো রাজা যেষাং তে। এতেন তেষাং পার্থিবানাং রাজত্বমপোহিতম্। ঈশ্বরা নিয়ন্তারঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

হেতবঃ ॥১৯—২০॥ অদর্শনাদননুগ্রহাৎ ॥২১—২৭॥ ব্রাহ্মণানিত্যাত্তধ্যায়ত্রয়েণ দানপাত্রত্বং

যে লোক এই ক্ষত্রিয়াদি সমস্ত বর্ণ বধ করে এবং একটীমাত্র ব্রাহ্মণ বধ করে তাহার সেই দুই পাপ সমান নহে। কারণ, ব্রহ্মহত্যা মহাদোষ, এই কথা মহর্ষিরা বলেন ॥২৪॥

কোন প্রকারেই ব্রাহ্মণগণের নিন্দা শুনিবে না; সেই নিন্দার ক্ষেত্রে নীরব ও অধোমুখ হইয়া বসিয়া থাকিবে; অথবা উঠিয়া অন্যত্র চলিয়া যাইবে ॥২৫॥

যে লোক ব্রাহ্মণের অনিষ্টাচরণ করিয়া সুখে জীবনযাপন করিতে পারিয়াছে; সেইরূপ কোন লোক এই পৃথিবীতে পূর্ব্বে জন্মে নাই, ভবিষ্যতে জন্মিবেও না ॥২৬॥

রাজা! বায়ুকে মুষ্টির মধ্যে ধারণ করা দুষ্কর, হস্তদ্বারা চন্দ্রকে স্পর্শ করা অসম্ভব, পৃথিবীকে হাতে করিয়া তুলিয়া ধরা ধারণাতীত এবং পৃথিবীতে ব্রাহ্মণগণকে জয় করা অসম্ভব ॥২৭॥

(২৭) ইতঃ পরং…ব্রাহ্মণপ্রশংসায়াং 'ত্রয়স্ত্রিংশোঽধ্যায়ঃ'। ভীষ্ম উবাচ। বদ বর্দ্ধ।

এতে ভোগৈরলঙ্কারৈরন্যৈশ্চৈব কিমিচ্ছকৈঃ।
সদা পূজ্যা নমস্কারৈ রক্ষ্যাশ্চ পিতৃবন্নৃপৈঃ ॥২৯॥
ততো রাষ্ট্রস্য শান্তির্হি ভূতানামিব বাসবাৎ।
জায়তাং ব্রহ্মবর্চ্চস্বী রাষ্ট্রে বৈ ব্রাহ্মণঃ শুচিঃ ॥৩০॥
মহারথশ্চ রাজন্য এষ্টব্যঃ শত্রুতাপনঃ।
ইতি মাং নারদঃ প্রাহ সততং সর্ব্বভূতয়ে ॥৩১॥
ব্রাহ্মণং জাতিসম্পন্নং ধর্ম্মজ্ঞং সংশিতব্রতম্।
বাসয়েত গৃহে রাজন্ন তস্মাৎ পরমস্তি বৈ ॥৩২॥

---

ভারতকৌমুদী

এত ইতি। কিমিচ্ছকৈঃ কিং লব্ধুমিচ্ছসীতি জিজ্ঞাসয়া ব্রাহ্মণোক্ত দ্রব্যদানৈঃ ॥২৯॥

তত ইতি। ততো ব্রাহ্মণাৎ। বাসবাদিন্দ্রাৎ। প্রজানামেষ্টব্যমাহ—জায়তামিতি। ব্রহ্মবর্চ্চস্তপস্তেজোঽস্যাস্তীতি সঃ ॥৩০॥

মহেতি। রাজন্যঃ ক্ষত্রিয়ঃ। সর্ব্বভূতয়ে সর্ব্বসম্পত্তয়ে ॥৩১॥

ব্রাহ্মণমিতি। জাতিসম্পন্নম্, ন পুনঃ কর্ম্মণা জাতিচ্যুতমিতি ভাবঃ। সংশিতব্রতং দৃঢ়নিয়মম্। পরং পুণ্যম্ ॥৩২॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণানামুচ্যতে। সোমো রাজা যেষাং তে সোমরাজানঃ ॥২৮॥ কিমিচ্ছসীতি প্রশ্নপূর্ব্বকং

---

মানুষ সর্ব্বদা ব্রাহ্মণগণকেই বিশেষভাবে পূজা করিবে। কারণ, ইহাদের রাজা স্বয়ং চন্দ্র, (কিন্তু, নৃপতি নহে) এবং ইহারা মানুষের সুখ ও দুঃখের নিয়ন্তা ॥২৮॥

রাজারা ভোগ্য বস্তু, অলঙ্কার ও অভীষ্ট দ্রব্য দানদ্বারা এবং নমস্কারদ্বারা সর্ব্বদা ব্রাহ্মণগণের পূজা করিবেন এবং পিতার ন্যায় তাঁহাদিগকে রক্ষা করিবেন ॥২৯॥

কারণ, ইন্দ্র হইতে প্রাণিগণের যেমন শান্তি হয়, তেমন ব্রাহ্মণ হইতেই রাজ্যের শান্তি হইয়া থাকে। আর সকলেই এইরূপ কামনা করিবে যে, ব্রহ্মতেজে তেজীয়ান্ ও পবিত্র ব্রাহ্মণ আমাদের রাজ্যে জন্মগ্রহণ করুন ॥৩০॥

এবং ইহাও কামনা করিবে যে, মহারথ শত্রুতাপন ক্ষত্রিয় এই রাজ্যে উৎপন্ন হউক। সর্বদা সর্ব্বসম্পত্তি লাভেরনিমিত্ত নারদ আমাকে এইরূপ বলিয়াছেন ॥৩১॥

জাতিযুক্ত, ধর্ম্মজ্ঞ ও দৃঢ়ব্রতশালী ব্রাহ্মণকে গৃহে বাস করাইবে। রাজা! তাহা হইতে আর অধিক পুণ্য নাই ॥৩২॥

ব্রাহ্মণেভ্যো হবির্দত্তং প্রতিগৃহ্ণন্তি দেবতাঃ।
পিতরঃ সর্বভূতানাং নৈতেভ্যো বিদ্যতে পরম্ ॥৩৩॥
আদিত্যশ্চন্দ্রমা বায়ুরাপো ভূরম্বরং দিশঃ।
সর্ব্বে ব্রাহ্মণমাবিশ্য সদান্নমুপভুঞ্জতে ॥৩৪॥
ন তস্যাশ্নন্তি পিতরো যস্য বিপ্রা ন ভুঞ্জতে।
দেবাশ্চাপ্যস্য নাশ্নন্তি পাপস্য ব্রাহ্মণদ্বিষঃ ॥৩৫॥
ব্রাহ্মণেষু তু তুষ্টেষু প্রীয়ন্তে পিতরঃ সদা।
তথৈব দেবতা রাজন্নাত্র কার্য্যা বিচারণা ॥৩৬॥
তথৈব তেঽপি প্রীয়ন্তে যেষাং ভবতি তদ্ধবিঃ।
ন চ প্রেত্য বিনশ্যন্তি গচ্ছন্তি চ পরাং গতিম্ ॥৩৭॥
যেন যেনৈব হবিষা ব্রাহ্মণাংস্তর্পয়েন্নরঃ।
তেন তেনৈব প্রীয়ন্তে পিতরো দেবতাস্তথা।
ব্রাহ্মণাদেব তদ্ভূতং প্রভবন্তি যতঃ প্রজাঃ ॥৩৮॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণেভ্য ইতি। হবির্দেবদেয়ং দ্রব্যম্। পিতরো ব্রাহ্মণা ইতি শেষঃ। এতেভ্যো ব্রাহ্মণেভ্যঃ পরং শ্রেষ্ঠং ভূতং ন বিদ্যতে ॥৩৩॥

আদিত্য ইতি। ব্রাহ্মণমাবিশ্য ব্রাহ্মণশরীরং প্রবিশ্য ॥৩৪॥

নেতি। অশ্নন্তি কব্যং ভুঞ্জতে ॥৩৫॥

ব্রাহ্মণেষ্বিতি। তথৈব দেবতাঃ প্রীয়ন্ত ইত্যনুবৃত্তিঃ ॥৩৬॥

তথেতি। হবির্দত্তং দ্রব্যম্। প্রেত্য পরলোকে বিনশ্যন্তি স্বর্গাদ্ভ্রশ্যন্তি ॥৩৭॥

---

ব্রাহ্মণদিগকে যে হবিদান করা হয়, দেবতারা তাহা গ্রহণ করেন। কারণ, ব্রাহ্মণেরা সমস্ত প্রাণীর পিতা। সুতরাং ব্রাহ্মণ হইতে শ্রেষ্ঠ প্রাণী আর নাই ॥৩৩॥

চন্দ্র, সূর্য্য, বায়ু, জল, পৃথিবী, আকাশ ও দিক্—ইহারা সকলে ব্রাহ্মণের শরীরে প্রবেশ করিয়া সর্ব্বদা অন্নভোজন করেন ॥৩৪॥

ব্রাহ্মণেরা যাহার অন্ন ভোজন করেন না, পিতৃলোকেরাও তাহার অন্ন ভোজন করেন না এবং ব্রাহ্মণদ্বেষী পাপাত্মার অন্ন দেবতারাও ভোজন করেন না ॥৩৫॥

রাজা! ব্রাহ্মণগণ সন্তুষ্ট হইলে পিতৃগণ ও দেবগণ সর্ব্বদা সন্তুষ্ট হন; এবিষয়ে কোন বিচার করিবে না ॥৩৬॥

এই হবি যাঁহাদের তাঁহারাও প্রীত হন এবং মানুষ পরলোকে স্বর্গ হইতে বিচ্যুত হয় না, বরং পরম গতিই লাভ করিয়া থাকে ॥৩৭॥

যতশ্চায়ং প্রভবতি প্রেত্য যত্র চ গচ্ছতি।
বেদৈষ মার্গঃ স্বর্গস্য তথৈব নরকস্য চ ॥৩৯॥
আগতানাগতে চোভে ব্রাহ্মণো দ্বিপদাং বরঃ।
ব্রাহ্মণো ভরতশ্রেষ্ঠ ! স্বধর্ম্মঞ্চৈব বেদ যঃ ॥৪০॥
যে চৈনমনুবর্ত্তন্তে তে ন যান্তি পরাভবম্।
ন তে প্রেত্য বিনশ্যন্তি গচ্ছন্তি ন পরাভবম্ ॥৪১॥
যদ্ ব্রাহ্মণমুখাৎ প্রাপ্তং প্রতিগৃহ্নন্তি বৈ বচঃ।
ভূতাত্মানো মহাত্মানস্তে ন যান্তি পরাভবম্ ॥৪২॥

ভারতকৌমুদী

যেনেতি। হবিষা দেয়দ্রব্যেণ, তর্পয়েৎ প্রীণয়েৎ। তদ্ যজনম্, ভূতং জাতম্, যতো যজনাৎ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩৮॥

যত ইতি। অয়ং লোকো যতঃ স্বর্গাৎ প্রভবতি পুণ্যক্ষয়ে পুনরুৎপদ্যতে, প্রেত্য দেহং ত্যক্ত্বা চ যত্র গচ্ছতি, এষ ব্রাহ্মণ এব তস্য স্বর্গস্য তথা নরকস্য চ মার্গঃ যাজনেন পুণ্যজননাৎ শাপেন চ পাপোৎপাদনাদিতি ভাবঃ। ইতি বেদ বিজ্ঞজনো জানাতি ॥৩৯॥

আগতেতি। দ্বিপদাং মনুষ্যাণাং বরো ব্রাহ্মণঃ, আগতানাগতে ভূতভাবিনী "সন্দংশপাত" ন্যায়াদ্ বর্ত্তমানঞ্চ। ত্রিষেব কালেষু সম্বলমিত্যর্থঃ। যঃ স্বধর্ম্মং যজনাদিকং বেদ জানাতি স এব ব্রাহ্মণঃ, ন তু ব্রহ্মজ্ঞ এব ব্রাহ্মণ ইত্যাশয়ঃ ॥৪০॥

য ইতি। এনং ব্রাহ্মণম্, প্রেত্য পরলোকে ন বিনশ্যন্তি স্বর্গচ্যুতা ন ভবন্তি, পরাভবং নরকমপি ন গচ্ছন্তি ॥৪১॥

ভারতভাবদীপঃ

যত্তদিষ্টং দীয়তে তৎ কিমিচ্ছকম্ ॥২৯—৩৭॥ তেঽপি দাতারোঽপি, তৎ প্রদেয়ং দ্রব্যম্ ॥৩৮—৩৯॥ তদ্‌যজ্ঞাদিকং ভূতমুৎপন্নম্; "অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যগাদিত্যমুপতিষ্ঠতে।

মানুষ যে যে দ্রব্যদ্বারা ব্রাহ্মণগণকে সন্তুষ্ট করে; সেই সেই দ্রব্যদ্বারাই দেবগণ ও পিতৃগণ সন্তুষ্ট হন। আর যাহা হইতে মানুষ উৎপন্ন হয়, সেই যজ্ঞ ব্রাহ্মণ হইতেই উৎপন্ন হইয়াছে ॥৩৮॥

মানুষ, যে স্থান হইতে আসিয়া জন্মিয়াছে এবং দেহত্যাগ করিয়া যে স্থানে গমন করে; এই ব্রাহ্মণ সেই স্বর্গ ও নরকের পথ; ইহা অভিজ্ঞ লোকেরা জানেন ॥৩৯॥

মনুষ্যশ্রেষ্ঠ ব্রাহ্মণ অন্য লোকের পক্ষে ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানের সম্বল। ভরতশ্রেষ্ঠ! যিনি যজনযাজনাদি স্বধর্ম্ম জানেন, তিনিই ব্রাহ্মণ ॥৪০॥

যাঁহারা ব্রাহ্মণের অনুসরণ করে, তাহারা পরাভব পায় না, পরলোকে স্বর্গচ্যুত হয় না এবং নরকেও গমন করে না ॥৪১॥

ক্ষত্রিয়াণাং প্রতপতাং তেজসা চ বলেন চ।
ব্রাহ্মণেষ্বেব শাম্যন্তি তেজাংসি চ বলানি চ ॥৪৩॥
ভৃগবস্তালজঙ্ঘাংশ্চ নীপানঙ্গিরসোঽজয়ন্।
ভরদ্বাজো বৈতহব্যানৈলাংশ্চ ভরতর্ষভ ! ॥৪৪॥
চিত্রায়ুধাংশ্চাপ্যজয়ন্নেতে কৃষ্ণাজিনধ্বজাঃ।
প্রক্ষিপ্যাথ চ কুম্ভান্ বৈ পারগামিনমারভেৎ ॥৪৫॥
যৎ কিঞ্চিৎ কথ্যতে লোকে শ্রূয়তে পঠ্যতেঽপি বা।
সর্ব্বং তদ্ব্রাহ্মণেষ্বেব গূঢ়োঽগ্নিরিব দারুষু ॥৪৬॥

ভারতকৌমুদী

যদিতি। প্রাপ্তমাগতম্। ভূতাত্মানঃ সত্যবুদ্ধয়ঃ ॥৪২॥

ক্ষত্রিয়াণামিতি। প্রতপতাং প্রতাপং প্রকাশয়তাম্ ॥৪৩॥

ভৃগব ইতি। তালজঙ্ঘান্ তদ্বংশীয়ান্ ক্ষত্রিয়ান্। ঐলান্ পুরূরবোবংশীয়ান্ ॥৪৪॥

চিত্রেতি। এতে ব্রাহ্মণাঃ কুম্ভান্ জলপূর্ণকলসান্, প্রক্ষিপ্য ব্রাহ্মণেভ্যঃ প্রদায়, পরগামিনং পারলৌকিকং ধর্ম্মং ক্ষত্রিয়াদিরারভেৎ ॥৪৫॥

যদিতি। যৎকিঞ্চিৎ ধর্ম্মবাক্যম্, দারুষু গূঢ়োঽগ্নিরিব তৎ সর্ব্বং ধর্ম্মবাক্যং ব্রাহ্মণেষু গূঢ়মেবাস্তি ॥৪৬॥

ভারতভাবদীপঃ

আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ" ইতি স্মৃতেঃ ॥৪০—৪৩॥ ভূতাত্মানো ভূতঃ প্রাপ্তো

শুদ্ধবুদ্ধি যে মহাত্মারা, ব্রাহ্মণের মুখ হইতে যাহা নির্গত হয়, সেই বাক্য স্বীকার করিয়া চলেন ; তাহারা কখনও পরাভব প্রাপ্ত হন না ॥৪২॥

তেজ ও বলদ্বারা প্রতাপপ্রকাশকারী ক্ষত্রিয়গণের সেই তেজ ও বল, ব্রাহ্মণের নিকটেই উপশম প্রাপ্ত হয় ॥৪৩॥

ভরতশ্রেষ্ঠ ! ভৃগুবংশীয় ব্রাহ্মণেরা তালজঙ্ঘবংশীয় ক্ষত্রিয়গণকে, অঙ্গিরার বংশজাত ব্রাহ্মণেরা নীপনামক ক্ষত্রিয়দিগকে এবং ভরদ্বাজ, বীতহব্য ও পুরূরবার বংশধরগণকে জয় করিয়াছিলেন ॥৪৪॥

কৃষ্ণাজিনধ্বজ এই সকল ব্রাহ্মণ বিচিত্রাস্ত্রধারী ক্ষত্রিয়দিগকে জয় করিয়াছিলেন। সে যাহা হউক, ক্ষত্রিয়প্রভৃতি ব্রাহ্মণদিগকে জলপূর্ণ কুম্ভদান করিয়া পারলৌকিক কার্য্য আরম্ভ করিবেন ॥৪৫॥

জগতে যে কিছু ধর্ম্মবাক্য বলা হয়, শুনা যায় ও পাঠ করা হয় ; সে সমস্তই কাষ্ঠে অগ্নির ন্যায় ব্রাহ্মণে গূঢ়ভাবে রহিয়াছে ॥৪৬॥

(৪৫) প্রক্ষিপ্যাথ চ কুং ভান্ বৈ...বঙ্গ বর্দ্ধ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
সংবাদং বাসুদেবস্য পৃথ্ব্যাশ্চ ভরতর্ষভ! ॥৪৭॥

বাসুদেব উবাচ।

মাতরং সর্ব্বভূতানাং পৃচ্ছে ত্বাং সংশয়ং শুভে!।
কেনস্বিৎ কর্ম্মণা পাপং ব্যপোহতি নরো গৃহী ॥৪৮॥

পৃথিব্যুবাচ।

ব্রাহ্মণানেব সেবেত পবিত্রং হ্যেতদুত্তমম্।
ব্রাহ্মণান্ সেবমানস্য রজঃ সর্ব্বং প্রণশ্যতি।
অতো ভূতিরতঃ কীর্ত্তিরতো বুদ্ধিঃ প্রজায়তে ॥৪৯॥
মহারথশ্চ রাজন্য এষ্টব্যঃ শত্রুতাপনঃ।
ইতি মাং নারদঃ প্রাহ সততং সর্বভূতয়ে ॥৫০॥

---

ভাবতকৌমুদী

অত্রেতি। অত্রাপি ব্রাহ্মণপ্রশংসায়ামপি ॥৪৭॥

মাতরমিতি। স্বিদিতি প্রশ্নসূচকমব্যয়ম্। ব্যপোহতি নাশয়তি ॥৪৮॥

ব্রাহ্মণানিতি। এতৎ ব্রাহ্মণসেবনম্। রজো রজোগুণজনিতদুঃখম্। অতো ব্রাহ্মণসেবনাৎ, ভূতিঃ সম্পৎ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৪৯॥

মহেতি। প্রসঙ্গভেদাদস্য ন পুনরুক্তিঃ ॥৫০॥

ভাবতভাবদীপঃ

বশীকৃত আত্মা চিত্তং যৈস্তে ॥৪৪—৪৬॥ প্রক্ষিপ্যেতি। কুং পৃথিবীং ব্রাহ্মণায় প্রক্ষিপ্য দত্ত্বা পারগামিনং পরলোকহিতং কর্ম্ম আরভেদাচরেৎ, ভান্ দীপ্তিং কুর্ব্বন্ উভয়লোকে ইতি শেষঃ ॥৪৭॥ যৎকিঞ্চিদতীতানাগতং ব্যবহিতং স্থূলসূক্ষ্মং ব্রাহ্মণে হার্দাকাশাখ্যব্রহ্মবিদি কাষ্ঠাগ্নিবদ্ধ্যান-

---

ভরতশ্রেষ্ঠ! এই বিষয়েও মনস্বীরা পৃথিবী ও বাসুদেবের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥৪৭॥

বাসুদেব বলিলেন—'কল্যাণি! আপনি সর্ব্বভূতের মাতা, সুতরাং একটী সন্দিগ্ধ বিষয় আপনাকে জিজ্ঞাসা করিতেছি। গৃহস্থ মানুষ কোন্ কর্ম্মদ্বারা পাপক্ষয় করিতে পারে?॥৪৮॥

পৃথিবী বলিলেন—'গৃহস্থ মানুষ ব্রাহ্মণেরই সেবা করিবে, ইহাই পরম পবিত্র কার্য্য। ব্রাহ্মণসেবাকারী মানুষের সমস্ত দুঃখ নষ্ট হয় এবং তাহা হইতে সম্পদ, কীর্ত্তি ও বুদ্ধি উৎপন্ন হইয়া থাকে ॥৪৯॥

সর্ব্বদা সর্ব্বসম্পত্তিলাভের নিমিত্ত নারদ আমাকে এই কথা বলিয়াছেন যে, মহারথ ও শত্রুতাপন ক্ষত্রিয়ের উৎপত্তি কামনা করিবে ॥৫০॥

